(৪) কিরূপ উপায় বা পন্থা অবলম্বন করিলে এই তৃষ্ণা ও আমিত্বভাবকে অপসারিত করা যায়? বুদ্ধদেবের মতে চার আর্য্য সত্যের উপলব্ধি অষ্টাঙ্গমার্গ অবলম্বন, শীলপালন, নামসাধন, চার ধ্যান ও সপ্ত পারমিতাদির অভ্যাস। এই উপায় বা পন্থার দ্বারা তৃষ্ণা, আসক্তি, আমিত্ব-বোধাদির নির্ব্বাণ হইয়া পবিত্রতা-লাভ, সার সত্যের উপলব্ধি ও পরাজ্ঞান লাভ হইবে। চতুর্থ আর্য্য-সত্যই বুদ্ধদেবের নির্দ্দিষ্ট এই নির্ব্বাণ-লাভের পন্থা।

বুদ্ধদেব বলিয়াছেন—"হে ভিক্ষুগণ, এই চারটী আর্য্য-সত্য আমরা এতদিন বুঝি নাই ও তজ্জন্য প্রাণপণে সাধন করিতে পারি নাই বলিয়াই জন্মজন্মান্তরে অসত্য-পথে বিচরণ করিতেছি।"

বুদ্ধদেবের চার আর্য্য সত্য ঠিক মত ভাল-ভাবে উপলব্ধ হইলে, তৃষ্ণাই জগৎসংসারের সর্ব্ব দুঃখের মূল আকর, এবং তৃষ্ণা ও আমিত্ব-ভাব ত্যাগ করিতে পারিলেই যে শান্তিলাভ হইবে, তাহার উপলব্ধি হইবে। তখন আমরা অন্ধের মত আর বিপথগামী না হইয়া জীবনের যথার্থ লক্ষ্যের দিকে পৌঁছিবার চেষ্টা করিব। এই জন্য এই চারি আর্য্য-সত্যের ভাল-রূপ উপলব্ধির বিশেষ আবশ্যক।

বুদ্ধদেবের অষ্টাঙ্গ-মার্গের অন্তর্গত সম্যক্ দৃষ্টির একটী প্রধান অর্থ এই, যে তাঁহার চার আর্য্য-সত্য বিষয়ে সম্যক্ দৃষ্টি দ্বারা উহাদের সত্যতা ভাল রূপে উপলব্ধি করা ও বিশ্বাস করা। ইহা ঠিক উপলব্ধি হইলে, আর আমরা বিপথগামী না হইয়া ঠিক পথে অর্থাৎ নির্ব্বাণমুক্তির পথে চলিব। আমাদের লক্ষ্য তখন স্থির হইবে ও তখন আমরা প্রকৃত ধর্ম্মের পথে নূতন আদর্শে, নূতন পবিত্র ছাঁচে জীবনকে গড়িয়া পিটিয়া তৈয়ারী করিবও তজ্জন্য সম্যক্ সঙ্কল্পের সহিত জাগ্রত হইয়া সম্যক্ প্রচেষ্টার সহিত ঐ পথে অগ্রসর হইব।

---

# চার ধ্যান

বুদ্ধদেব নির্ব্বাণ-মুক্তিলাভের জন্য চারধ্যান অভ্যাসের ব্যবস্থা করিয়াছেন। যথা :— ( ১ ) উপেক্ষা, ( ২ ) মৈত্রী, ( ৩ ) করুণা, ( ৪ ) মুদিতা। বুদ্ধের সিদ্ধিলাভ সম্বন্ধে "ললিতবিস্তর" গ্রন্থে যে অপূর্ব্ব আখ্যান রহিয়াছে, তাহাতে বুদ্ধদেবের মুখে উক্ত হইয়াছে— "উপেক্ষা ভাবনা-বলে জয়লাভ করিয়া আমি এই অমৃত-রসপান করিয়াছি।" "মৈত্রীবলে জয়লাভ করিয়া আমি অমৃত-রস পান করিয়াছি।" "করুণাবলে জয়লাভ করিয়া আমি এই অমৃত-রসপান করিয়াছি।" "মুদিতাবলে জয়লাভ করিয়া আমি অমৃত-রস পান করিয়াছি।" "জ্ঞানপ্রদীপরূপ কঠিন বজ্রের দ্বারা আমি অবিদ্যাকে ( অজ্ঞানকে ) ছেদন করিয়াছি।" অর্থাৎ বুদ্ধদেব (১) উপেক্ষা, (২) মৈত্রী, (৩) করুণা ও (৪) মুদিতা ভাবনা দ্বারা বা ঐ সব ভাবের ধ্যানে তন্ময় হইয়া, জয়লাভ করিয়া অর্থাৎ ষড়রিপু প্রভৃতি জয় করিয়া অমৃত-রস ( ব্রহ্মরস ) লাভ করিয়াছেন ; এবং অবিদ্যা বা অজ্ঞানের বিরুদ্ধে ঘোরতর সংগ্রাম দ্বারা জ্ঞান-প্রদীপ বা প্রজ্ঞা ( divine wisdom ) লাভ করিয়া অবিদ্যা ছেদন করিয়াছেন। এইরূপ ধ্যানে তন্ময় হইয়া সমাধি লাভ করিয়া অমৃত-রস ( divine love ), প্রজ্ঞা (divine wisdom) ও সার সত্য (God, the Truth) উপলব্ধি করিয়াছেন। তিনি সর্ব্বজীবের কল্যাণে সম্পূর্ণ আত্মোৎসর্গ করিয়া সকল আসক্তি, আকাঙ্ক্ষা, আমিত্ব, অহঙ্কারাদির ক্ষয় করিয়া, নির্ব্বাপন করিয়া, এই সব ধ্যানে সমাধিলাভ করিয়া সম্যক্ সম্বুদ্ধ বা সংসিদ্ধ হইয়াছিলেন।

প্রাচীন কালের হিন্দু মতেও এই উপেক্ষা, মৈত্রী, করুণা ও মুদিতা ভাবকে আশ্রয় করিয়া সাধন করার ব্যবস্থা ছিল। যারা নিজ সমতুল্য ব্যক্তি তাদের প্রতি মৈত্রী বা প্রীতি এবং দুঃস্থ, বিপন্ন, পীড়িত ও অভাব গ্রস্ত ব্যক্তির প্রতি করুণা-ভাব, নিজ হইতে উচ্চাবস্থার ব্যক্তির প্রতি ও কাহারও উন্নতিদর্শনে তৎপ্রতি মুদিতা বা প্রসন্নতা-ভাব, এবং দুষ্ট ব্যক্তির প্রতি উপেক্ষা, পাপে উপেক্ষা, ভোগৈশ্বর্য্য বিষয়ানন্দাদিতে উপেক্ষা-ভাব পোষণ করিয়া সাধনের ব্যবস্থা ছিল; কিন্তু বুদ্ধদেব এই সব ভাবের বিশেষ অনুশীলন, বৃদ্ধি ও ঐ ভাবের ধ্যানে তন্ময় হইয়া চিত্তের পবিত্রীকরণের ব্যবস্থা করিয়াছেন। বৌদ্ধ মতে অন্যান্য প্রকার ধ্যানও আছে, কিন্তু এই চার ধ্যানই প্রধান।

## (১) উপেক্ষা ধ্যান

উপেক্ষা—তীব্র উদাসীনতা বা বৈরাগ্য; ভোগৈশ্বর্য্য, ক্ষমতা ইত্যাদি লাভে তীব্র ঔদাস্য বা উপেক্ষা-ভাব অবলম্বন। উপেক্ষা ধ্যান—ইহাতে কতকটা বিবেকযুক্ত তীব্র বৈরাগ্যের সাধনা। উপেক্ষা বা তীব্র উদাসীনতা ও অমনোযোগের দ্বারাই সংসারের যাবতীয় ভোগ্য-বিষয়ে আসক্তি ও আকাঙ্ক্ষার বন্ধন, দ্বেষাদির বন্ধন এবং আমাদের আমিত্ব-ভাবের বন্ধন অনেকটা শিথিল হইয়া যায় এবং এই উপায় দ্বারাই ক্রমশঃ উহাদের উপর জয়লাভ করা যায়।

গীতার পঞ্চদশ অধ্যায়ের প্রথমে ভগবান যাহা উপদেশ করিয়াছেন, তার তাৎপর্য্য এই:—এই অশ্বত্থ-রূপী সংসারে বাসনা, আসক্তি প্রভৃতির বন্ধনে জীবগণ সুদৃঢ়ভাবে বদ্ধ আছে। এই সব বন্ধন হইতে উদ্ধারের জন্য অসঙ্গ অস্ত্র দ্বারা উহার দৃঢ়মূল বন্ধন দৃঢ়তার সহিত ছেদন করিবে, এবং যে সনাতন আদি পুরুষ হইতে সমস্ত প্রবৃত্তি প্রসৃত হইয়াছে,

তাঁহারই শরণ লইবে, তবে কৃতকার্য্য হইবে। **অর্থাৎ অসঙ্গ এবং শরণাগত ভক্তি, এই দুই উপায় অবলম্বন দ্বারা এই সংসারের আসক্তি-তৃষ্ণাদির বন্ধন ছেদন করিয়া মুক্ত হওয়া যায়।** ( গীতা ১৫ অ ৩।৪ ) গীতায় আরও বলিয়াছেন—**অনন্য ভক্তিদ্বারা ত্রিগুণের মায়া অতিক্রম করা যায়। (১৪।২৩) অসঙ্গ উপায় দ্বারা এবং ভক্তি, প্রীতি, মৈত্রী, করুণা প্রভৃতি সাত্ত্বিক ভাবের প্রবাহ মনে সদা আনিতে পারিলে, রাজসিক ভাবের মায়া অর্থাৎ আমাদের আমিত্ব, আসক্তি, তৃষ্ণাদির বন্ধন ছেদন বা অতিক্রম করা যায়।**

অসঙ্গ মানে তীব্র ঔদাস্য বা বৈরাগ্য ও সঙ্গ না করা; অর্থাৎ বিষয়ের সঙ্গ ও বিষয়ের চিন্তা আলোচনাদির সঙ্গ না করা। এই উপায় দৃঢ়ভাবে অবলম্বন করিয়াই আমিত্ব, তৃষ্ণা, আসক্তি ও দ্বেষাদির বন্ধন ছেদন করিয়া মুক্ত হইতে হইবে এবং সাত্ত্বিক-ভাবের প্রবাহ মনে আনিয়া উহাকে পবিত্র করিতে হইবে। তাই বুদ্ধদেব উপেক্ষা, মৈত্রী, মুদিতা ও করুণা ধ্যানের ব্যবস্থা করিয়াছেন।

কিন্তু এই বৈরাগ্য-লাভ কিরূপে হয়?

(১) ভগবানে অনুরাগের বৃদ্ধি হইতে বিষয়ে বৈরাগ্য আসে। অথবা মনে কোন সাত্ত্বিক ভাবের অধিক প্রবাহ হইতে বিষয়ে বৈরাগ্য আসে। গাঢ় ভক্তি, প্রেম বা বিশ্বপ্লাবনী করুণা ও মৈত্রীর প্রবাহ মনে আনিতে পারিলে বিষয়-বৈরাগ্য বা উপেক্ষাভাব আসে। এ জন্য ভক্তি, করুণা, মৈত্রীর খুব অনুশীলন চাই।

(২) অথবা বিষয়তৃষ্ণা ও বিষয়ভোগে অশেষ দোষ-দর্শনে সমর্থ হইলে, বিষয়ে আসক্তির পরিবর্ত্তে বৈরাগ্য আসিবে। সম্যক্ দৃষ্টি ও

বিবেকযুক্ত বিচারের সাহায্যে বিষয়ানন্দ যে অতি তুচ্ছ, ক্ষণস্থায়ী, অতৃপ্তিকর ও পরিণামে উহা বিবিধ দুঃখ আনয়ন করে এবং ভোগতৃষ্ণার জন্যই পৃথিবীতে পুনরাগমন করিয়া বহু দুঃখ ভোগ করিতে হয়, এই সব সম্যক্ উপলব্ধি হইলে মনে বিষয়ে আসক্তির পরিবর্ত্তে বৈরাগ্য আসিবে। বিবেক-যুক্ত বিচার—যথা, ভোগ, ঐশ্বর্য্য, ক্ষমতার আকাঙ্ক্ষা বা তৃষ্ণাই বন্ধন, উহাদের প্রতি আসক্তিই বন্ধন। দ্বেষভাবও বন্ধন। এই সব বন্ধনের জন্যই জীব সংসারে পুনরাগমন করে ও বিবিধ দুঃখ ভোগ করে। ইহারাই আধ্যাত্মিক উন্নতির অন্তরায়। অথচ ইহা হইতে যে আনন্দ হয় তাহা অল্পকালস্থায়ী, ইহা মানবকে যথেষ্ট তৃপ্তি দান করিতে পারে না। ইহা হইতে মহত্তর আনন্দলাভের জন্য চেষ্টা কর, ভোগাদিতে উদাসীন হও, উপেক্ষা কর। ভোগ্য বিষয়ের সঙ্গ হইতে উহাতে আসক্তি জন্মায়, অতএব উহার সঙ্গ করিও না। ভোগবাসনা চিত্তকে ক্ষুদ্র করে, সঙ্কীর্ণ করে, স্বার্থপর করে, ইহা রিক্ত-বদ্ধমুষ্টির ন্যায় ফাঁকি, ইহা মরীচিকার ন্যায় মানবকে প্রতারিত করিয়া পরিণামে বহু দুঃখ ও বিপদ্ আনয়ন করে ও ইহাই জীবের পুনর্জ্জন্মের কারণ; এবং ইহাই আমাদিগকে ভগবানের মহাদান গ্রহণ করিবার অনুপযোগী করে ও নির্ব্বাণলাভের প্রতিবন্ধকতা করে। অতএব বিষয়ভোগে ও বিষয়ানন্দে উদাসীন হও, উপেক্ষা কর। বিবেকের সাহায্যে এইরূপ বিচারপরায়ণ হইয়া মনকে এইরূপ বুঝাইবে ও মনকে ভোগবিমুখ ও বিষয়ে উদাসীন করিবে। বুদ্ধদেব উপদেশ দিয়াছেন :—"হে সাধক, তোমার আত্মতৃপ্তির চেষ্টা বা তৃষ্ণার অনুসরণ কি তোমাকে যথেষ্ট আনন্দ দান করিয়াছে? তুমি কোন্ বস্তুলাভের জন্য সংগ্রাম করিতেছ? স্বাস্থ্য, সম্পদ্, সুখ, শান্তি, শক্তি, সাফল্য, খ্যাতি হয়ত তোমার আকাঙ্ক্ষিত বিষয় হইবে! কিন্তু ইহারা কি তোমাকে শাশ্বত আনন্দ দান করিতে

পারে? জরা ও ব্যাধি তোমার স্বাস্থ্যের বিনাশসাধনের জন্য যুদ্ধ করিতেছে। সম্পদ্, ভোগসুখ, সাফল্য, খ্যাতি কিছুতেই তোমাকে বিমল আনন্দ প্রদান করিতে পারে না, যদি মনে শান্তি লাভ না হয়। (এই সকল হইতে যে সুখলাভ হয়, তাহা সামান্য মাত্র। ইহা হইতে মহত্তর সুখ ও শান্তির জন্য তুমি সচেষ্ট হও)। স্বীয় আমিত্বতৃপ্তির তৃষ্ণাকাঙ্খাদির উপেক্ষা করিয়া, বিসর্জ্জন দিয়া, নিজের ক্ষুদ্র সুখভোগের বন্ধন ও তৃষ্ণাগুলি ছিন্ন করিয়া, নিজের ক্ষুদ্র সত্তা ভুলিয়া, বিশ্বের বিরাট্ সত্তার মধ্যে নিজের মনকে, নিজের সত্তাকে সমর্পণ করিতে পারিলে, বিশ্বের কল্যাণে নিজের মনকে নিয়োজিত করিতে পারিলে, তখন মন যে আনন্দ ও শান্তি লাভ করিবে, তাহা কত গভীর, কত পরিপূর্ণ, কত অনন্তপ্রসারী।"

মনুষ্যগণ মায়িক বিষয়ভোগে আসক্তি, তৃষ্ণা এবং বিষয়ভোগে অশেষ আনন্দ বা তৃপ্তি লাভ হয়, এইরূপ একটা সংস্কারে (impression) বা ধারণায় বদ্ধ আছে। এই সংস্কারের জন্য বিষয়ানন্দ-লাভই তাহাদের প্রধান লক্ষ্য হয় ও বিষয়তৃষ্ণা ত্যাগ করিতে তাহারা ইচ্ছুক হয় না। এই আমিত্ব-তৃপ্তির তৃষ্ণা, বিষয়াসক্তি ও ঐরূপ সংস্কারে বদ্ধ থাকায় মানুষ প্রকৃত আধ্যাত্মিক উন্নতি সাধন করিতে সমর্থ হয় না। কিন্তু ক্রমে তাহার অনুভব হয়, যে বাসনা আছে বলিয়াই তাকে সংসারে ধাক্কা খাইতে হইতেছে। বাসনাত্যাগ হইলেই শান্তি হয়। বিবেকযুক্ত বিচার ও বিচারপূর্ব্বক সঙ্গত ভোগের দ্বারা ভোগে দোষদর্শনে সমর্থ হইলে, ভোগবাসনার মোহ ক্রমে শিথিল হয় ও মনে বৈরাগ্য আসে। তখন ভোগে উদাসীনতা, অমনোযোগ ও অসঙ্গ উপায়দ্বারা বাসনা আসক্তির বন্ধন ছেদন করিতে সমর্থ হইবে। বিবেকযুক্ত বিচারের দ্বারা আমাদের মনকে বুঝাইতে হইবে, যে ভোগজনিত সংস্কারটা কতকটা ভ্রান্ত ধারণা মাত্র এবং বিষয়ানন্দে অনেক দোষ

আছে। বিষয়ের উপভোগে আকাঙ্ক্ষার যথেষ্ট তৃপ্তি না হইয়া বরং ক্রমশঃ বৃদ্ধি হয় অথচ ইহা মরীচিকা-তুল্য; কারণ, পরিণামে ভোগতৃষ্ণাই জীবের বিবিধ দুঃখের কারণ হয়। এই ভোগতৃষ্ণার জন্যই মানব কর্ম্ম-বন্ধনে আবদ্ধ হইয়া পৃথিবীতে পুনঃ পুনঃ আগমন করিয়া বিবিধ দুঃখ ভোগ করে। ইহা মানব-মনকে সঙ্কীর্ণ ও স্বার্থপর করে। ভোগ হইতে যে সুখ হয়, তাহা অতি সামান্য; কিন্তু কল্পনাদ্বারাই ইহা মুগ্ধকারী বলিয়া মনে হয়। কল্পনা ত্যাগ করিয়া ইহাকে সম্যক্‌দৃষ্টি দ্বারা দেখিলেই বিষয়ের রূপ যে ক্ষণভঙ্গুর ও পরিবর্ত্তনশীল এবং তৃষ্ণাই যে অশেষ দুঃখের কারণ ও বিষয়ানন্দ যে অতি সামান্য ও পরিণামে দুঃখ আনয়ন করে, তাহা উপলব্ধি হইবে। যখন মানব-মন হইতে যাবতীয় তৃষ্ণার ত্যাগ বা লোপ হয়, তখন মন অধিক আনন্দ-রসে পূর্ণ হইয়া যায়। অতএব এই তুচ্ছ মরীচিকা-তুল্য বিষয়ানন্দকে উপেক্ষা ও ত্যাগ করিয়া উচ্চতর আনন্দলাভের জন্য ও আত্মার প্রকৃত উন্নতির জন্য চেষ্টিত হওয়াই উচিত। এইরূপ বিচারের সাহায্যে মনে বৈরাগ্য আসিলে, তখন মনকে ঘুরাইতে সমর্থ হইবে। তখন ভোগ-বিষয়ে অমনোযোগ ও অসঙ্গ উপায় দ্বারা বিষয়াসক্তি ও তৃষ্ণার বন্ধন শিথিল করিতে ও ছেদন করিতে সমর্থ হইবে। তুচ্ছ বিষয়ানন্দে অমনোযোগ ও উপেক্ষা পূর্ব্বক উচ্চতর বিষয়ে পূর্ণ মনোযোগ দিয়া, তাহাতেই মনকে সদা তন্ময় ও নিযুক্ত রাখিতে পারিলে, মন আর তখন বিচলিত হইবে না। মনে উচ্চ ভাবের প্রবাহ সদা দিয়া, তাহাতেই তন্ময় হইয়া থাকিলে, মন আর তখন নিম্নগামী হইবে না। ব্রহ্মে বা জীব-হিতসাধনরূপ কোন ব্রহ্মকর্ম্মে বা কোনরূপ সৎসঙ্গে মনকে সর্ব্বদা সম্পূর্ণ নিযুক্ত ও তন্ময় রাখিতে পারিলে মনের প্রচ্ছন্ন বিষয়াসক্তি ও তৃষ্ণা উচ্ছেদ ও জয় করিতে সমর্থ হইবে।

"সঙ্গাৎ সঞ্জায়তে কামঃ।" ( গীতা ২য় অ। ৬২ ) অর্থাৎ সঙ্গ হইতেই মনে আসক্তি ও কামনার উৎপত্তি হয়। বিষয়সঙ্গই কামনাগ্নির উদ্দীপক কারণ বা exciting cause ও মনের প্রচ্ছন্ন ভোগতৃষ্ণাই predisposing cause বা মূল কারণ। মানবমনে প্রচ্ছন্ন ভোগ-তৃষ্ণাগ্নি রহিয়াছে। ভোগ্য বিষয়ের সঙ্গ বা বিষয়ের কল্পনা আলোচনার সঙ্গ হইলেই মনের এই প্রচ্ছন্ন তৃষ্ণাগ্নি উদ্দীপিত হয়; এই সঙ্গই ইন্ধন-স্বরূপ হইয়া কামনাগ্নি উদ্দীপিত করে। বিষয়ের কল্পনা ও আলোচনায় ভোগ্য বিষয়ের কাল্পনিক মূর্ত্তি মনে সৃষ্ট হয়, ও তাহাতে মন একেবারে সেই রঙ্গে রঙ্গাইয়া যায়। যখন এইরূপ বিষয়ের সঙ্গ ও বিষয়ের কল্পনা আলোচনার সঙ্গ-রূপ ইন্ধন পাইলে মনে কামনাগ্নি বিশেষভাবে উদ্দীপিত হয়, তখন বিষয়ের সঙ্গ ও বিষয়ের কল্পনা আলোচনার সঙ্গ-রূপ ইন্ধন দেওয়া দৃঢ়তার সহিত বন্ধ করিয়া অর্থাৎ অসঙ্গ উপায় দ্বারা মনের কামনাগ্নি নির্ব্বাপিত করিবে।* ইহাই উপায়। এই জন্য তৃষ্ণা জয় করিতে হইলে মায়ারূপ বিষয়ের ও বিষয়-কল্পনা আলোচনার সঙ্গ অবশ্যই বর্জ্জনীয়। এই জন্যই সন্ন্যাসিগণ ভোগ্য বিষয় হইতে নিরাপদে দূরে থাকিয়া সাধনাদি করেন। মনের প্রচ্ছন্ন ভোগাসক্তি ও তৃষ্ণা সহজে যায় না। নামসাধন অভ্যাস ও অসঙ্গ এবং সাত্ত্বিক বৃত্তির অধিক প্রবাহ মনে আনিয়া মনের ঐ তৃষ্ণার বীজ নষ্ট করিতে হইবে।

বুদ্ধদেব বলিয়াছেন—তোমার তৃষ্ণার মূল উৎপাটন করিতেই হইবে। মূল সম্পূর্ণ উৎপাটিত না হইলে বৃক্ষ যেমন পুনর্ব্বার অঙ্কুরিত হয়, তেমনি তৃষ্ণার মূল উৎপাটিত না হইলে উহা পুনরায় অঙ্কুরিত হইবে ও তার ফলে দুঃখরূপ ফল আসিবেই। যতদিন তোমার এই অহংবোধ থাকিবে, ততদিন তৃষ্ণার মূল থাকিবেই। ততদিন তুমি স্বীয় ক্ষুদ্র আমিত্বের

---

* ইহাই গুরু মহারাজ শ্রীশ্রী বালানন্দ স্বামীজির উপদেশ।

তৃপ্তিসাধনে, প্রীতি-সাধনে আকাঙ্খিত থাকিবেই। তুমি তোমার ক্ষুদ্র আমিত্ব বা ব্যক্তিত্বের মধ্যে ঊর্ণনাভের ন্যায় ক্ষুদ্র জাল রচনা করিয়া তাহার মধ্যে নিজকে আবদ্ধ রাখিয়াছ, মণ্ডুকের ন্যায় কূপকেই সর্ব্বস্ব মনে করিতেছ। একবার এই কূপ হইতে ঊর্দ্ধে উঠিলে, ( আমিত্বের বাহিরে উঠিলে ) অনন্ত ব্রহ্মাণ্ড প্রত্যক্ষগোচর হইবে। তুমি উঠ, জাগ্রত হও, স্বার্থ পরিত্যাগ করিয়া পরার্থে জাগ্রত হও। ক্ষুদ্র ( আমি-ভাব ) ত্যাগ করিয়া বিরাট্‌কে গ্রহণ কর। আপনার মধ্যে আপনাকে অন্বেষণ না করিয়া, সর্ব্বজীবে সর্ব্বভূতের মধ্যে আপনার বৃহৎ মূর্ত্তি প্রত্যক্ষ কর। আপনার ক্ষুদ্র সত্তা সম্পূর্ণ বিসর্জ্জন দিয়া বিশ্বের বিরাট্ সত্তাতে আপনাকে সম্পূর্ণ সমর্পণ কর ও তাহাতেই অবস্থান কর ; বিশ্বজীবের প্রীতিতে, বিশ্বজীবের হিতে, বিশ্বের কল্যাণের জন্য আত্মসমর্পণ কর। তোমার প্রীতিকে বাধাহীন সীমাহীন করিয়া, সর্ব্ব-কালে, সর্ব্বদেশে, সর্ব্বজীবে প্রসারিত কর। নিজের ক্ষুদ্র আমিত্বতৃপ্তির আকাঙ্খাদি, স্বার্থকামনাদি ও বিষয়ে উদাসীন হইয়া, উপেক্ষা করিয়া বিশ্বজীবের কল্যাণের জন্য আত্মসমর্পণ কর ও তাহাতেই সর্ব্বদা নিযুক্ত থাক ; তোমার বাধাশূন্য, বৈরীশূন্য মৈত্রী ও করুণা সর্ব্বজীবে সদা প্রেরণ কর। ( এইরূপ ) উপায়ে তুমি ইহজীবনেই স্বীয় বিরাট্ সত্তা অনুভব করিতে পার; ইহাই তেমার শ্রেষ্ঠ গৌরব। তুমি স্বয়ং আপনার প্রদীপ-স্বরূপ হইয়া, আত্মশক্তি জাগ্রত করিয়া, তাহাদ্বারা এই চরম কল্যাণ লাভ করিতে পার, ইহাই তোমার পরম গৌরব। যেই দিন এই বিমল বোধি লাভ করিয়া তুমি ধন্য হইবে, সেই দিন তোমার স্বার্থ বিশ্বজনের স্বার্থ হইবে ; সেই দিন তোমার কল্যাণে বিশ্ববাসীর কল্যাণ হইবে। এই মহাসত্য অনুভব করিয়া বৌদ্ধ সাধুগণ নিজের সুখ দুঃখ, আনন্দ নিরানন্দ, এমনকি মৃত্যু পর্য্যন্ত বিষয়ে উদাসীন হইয়া, অগ্রাহ্য ও উপেক্ষা করিয়া

অকুণ্ঠিতচিত্তে সর্ব্বভূতের মঙ্গলসাধন জন্য আপনাদিগকে সম্পূর্ণ অর্পণ করিয়া থাকেন ও তাহাতেই নিযুক্ত থাকেন।

বুদ্ধদেব বলিয়াছেন, "যতদিন আমিত্ববোধ থাকিবে, ততদিন সে তার আমিত্বতৃপ্তির আকাঙ্খার জন্য লালায়িত থাকিবেই। যতদিন আমিত্বজ্ঞান দূর না হয়, ততদিন ইহ-লোকের ও পর-লোকের সুখ-ভোগের প্রতি তাহার মনের আকর্ষণ থাকে, ততদিন তাহার তপশ্চর্য্যা কতকটা পণ্ডশ্রম মাত্র। এই আমিত্বজ্ঞান বা স্বতন্ত্র সত্তানুভূতি মানবের একটি ভ্রান্ত ধারণা। ইহা একটি সাময়িক অবস্থা (Passing phase) মাত্র। মনুষ্যজীবন যতদিন থাকে, ততদিন এই সাময়িক অবস্থা বা মানুষের একটা নিজের স্বতন্ত্রভাব ও স্বতন্ত্র অস্তিত্ব-সংস্কার থাকে। কিন্তু মনুষ্যজীবনের উৰ্দ্ধে উঠিলে (অর্থাৎ নির্ব্বাণলাভ হইলে, মনুষ্যজীবন পার হইয়া যখন আমাদের দেবত্বলাভ বা দেবজীবন আরম্ভ হয়) তখনই এই ভ্রান্ত ধারণা বা খণ্ডজ্ঞান ও সাময়িক স্বতন্ত্র অবস্থা (Passing phase of separate individual existence) লুপ্ত হইয়া যায় ও ঐ খণ্ডজ্ঞানের লোপ হইয়া প্রকৃত পরাজ্ঞান হয়। তখন আমরা বুঝিতে পারি, আমাদের কোন স্বতন্ত্র সত্তাই নাই; সকল জীবাত্মাই বিশ্বব্যাপ্ত পরমাত্মার অংশ মাত্র। সর্ব্বভূতে অখণ্ড-চৈতন্যরূপে পরমাত্মা ক্রিয়া করিতেছেন ও এইরূপে সর্ব্ব জীবজগৎকে কোন মহদুদ্দেশ্যনির্দ্দিষ্ট পথে ক্রমে ধীরে ধীরে চালিত করিতেছেন।* এই প্রপঞ্চ বহির্জগৎ তাঁহার মায়াসৃষ্ট বহিরাবরণ মাত্র। যিনি এই স্বতন্ত্র আমিত্ব-বুদ্ধি ও আমিত্বজ্ঞান জয় করিয়া তদূর্দ্ধে উঠিয়াছেন, তিনি

---

* ঈশ্বরঃ সর্ব্বভূতানাং হৃদ্দেশেঽর্জ্জুন তিষ্ঠতি।
ভ্রাময়ন্ সর্ব্বভূতানি যন্ত্রারূঢ়ানি মায়য়া ॥ গীতা ১৮।৬১

স্বর্গ কিম্বা মর্ত্ত্যের কোন সুখভোগই কামনা করেন না। এই আমিত্ব হইতেই আমাদের যাবতীয় তৃষ্ণা, আসক্তি, আকাঙ্খা ও দ্বেষাদির উদ্ভব হয়। এই ভ্রান্ত আমিত্ব-বোধকেই শাস্ত্রে মোহ বা অবিদ্যা বলিয়াছে। ইহাকেই নির্ব্বাপিত করিতে হইবে। এই আমিত্বের নির্ব্বাণ হইলেই সকল তৃষ্ণার নির্ব্বাণ হয়, আবার সকল তৃষ্ণার নির্ব্বাণ হইলেও এই আমিত্বের নির্ব্বাণ হয়।

বৌদ্ধধর্ম্মের স্থূল মর্ম্ম এইরূপ—নিজের ক্ষুদ্র আমিত্ব ও আমিত্বতৃপ্তির তৃষ্ণাদি বা স্বার্থকামনাদিতে একেবারে উদাসীন হইয়া, উপেক্ষা করিয়া, বিসর্জ্জন দিয়া বা নির্ব্বাপিত করিয়া নিজকে শুদ্ধ ও পবিত্রভাবে বিশ্বের অনন্ত প্রাণীর প্রীতিতে ও হিতসাধনার্থে সম্পূর্ণরূপে আত্মসমর্পণ কর ও তাহাদের কল্যাণেই নিরন্তর নিযুক্ত থাক। কোন কর্ত্তব্যবোধে বা কাহারও অনুরোধে নহে, অথবা ধর্ম্মভয়ের জন্য নহে, পরন্তু স্বীয় স্বাধীন ইচ্ছায় সম্পূর্ণ স্বেচ্ছাপ্রবৃত্ত হইয়া অনুরাগের সহিত, আনন্দের সহিত, বিশ্বের হিতের জন্য, বিশ্ববাসীর কল্যাণের জন্য আত্মোৎসর্গ কর ও তাহাতেই নিত্য নিরন্তর নিযুক্ত থাক ও সদা সারসত্যের অনুসন্ধান কর। নিজের আমিত্ব, আকাঙ্ক্ষাদি বা সর্ব্বপ্রকার স্বার্থকামনাদি একেবারে নির্ব্বাপিত না করিলে, কেহ কখনও বিশ্বের হিতের জন্য সম্পূর্ণ আত্ম-সমর্পণ করিতে পারে না ও এইরূপেই বিশ্বপ্রেম লাভ করিতে হয়। সেই বিশ্বপ্রেম লাভ করিতে হইলে, নিজের ক্ষুদ্র আমিত্ব-বুদ্ধি, অভিমান, অহঙ্কার, স্বার্থকামনা, দ্বেষাদি একেবারে বলিদান দিতে হইবে, নির্ব্বাপন করিতে হইবে ও নিজেকে ব্রহ্মে বা ব্রহ্মকর্ম্মে বা জীবের হিতে আত্মোৎসর্গ করিতে হইবে, তবে বিশ্বপ্রেম ও নির্ব্বাণ-মুক্তিলাভ হইবে। বুদ্ধদেবও তাই নিজের আমিত্ব-ভাব, অহঙ্কার তৃষ্ণাদি একেবারে বলিদান দিয়া, জীবের হিতে আত্মোৎসর্গ করিয়া স্বীয় জীবনের দৃষ্টান্ত দ্বারা

ত্যাগ, নির্ব্বাণ, বিশ্বপ্রেম ও সার সত্যলাভের পথ দেখাইয়া গিয়াছেন।

তথাগতের ধর্ম্ম নিঃস্বার্থ বিশ্বপ্রেমলাভেরই সাধনা। আমিত্বভাব, অহঙ্কার, স্বার্থকামনা, দ্বেষাদি একেবারে নির্ব্বাপিত করিয়া প্রেমের সহিত জীবসেবা দ্বারা এই নিঃস্বার্থ বিশ্বপ্রেম লাভ করিতে হয়। সর্ব্বত্র সমবুদ্ধি, সর্ব্বত্র আত্মবুদ্ধি ব্যতীত মনের দ্বেষ অভিমান জয় করা যায় না।

সর্ব্বত্র সমবুদ্ধি, প্রেম ও ক্ষান্তি দ্বারাই ক্রোধ, দ্বেষ, হিংসা, শত্রুতা জয় করিতে হইবে ও সদ্ব্যবহার দ্বারা দুর্ব্ব্যবহার জয় করিতে হইবে। কামনা, ইচ্ছার বাধা হইতেই মনে ক্রোধ উৎপন্ন হয়, কামনা ইচ্ছার ত্যাগে ক্রোধের লোপ হয়। কামনাত্যাগ, উদাসীনতা (বা উপেক্ষা), অসঙ্গ, মৌন, পরমত-সহিষ্ণুতা ক্ষমা, ধৈর্য্য ও প্রেমের দ্বারাই ক্রোধ, দ্বেষহিংসার জয় হয়। বিবেক, বৈরাগ্য, অসঙ্গ ( অর্থাৎ বিষয়ের সঙ্গত্যাগ, শম, দম, প্রত্যাহার), ও নামসাধন অভ্যাস দ্বারা কাম লোভাদি তৃষ্ণার জয় হয়। এইরূপ সাধনাদি দ্বারা আমিত্ব, বাসনা, তৃষ্ণা, দ্বেষাদি জয় করিয়া জীবহিতে আত্মসমর্পণ পূর্ব্বক, সমবুদ্ধি ও প্রেমের সহিত জীবসেবায় নিযুক্ত থাকিয়া ও আত্মসংস্থ হইয়া উপাসনা ধ্যানাদি দ্বারা এই নিঃস্বার্থ বিশ্বপ্রেম, পরাজ্ঞান ও সার সত্যলাভ করিতে হয়।

"সংযমি ইন্দ্রিয়গণ সমবুদ্ধি সমুদায়।
সর্ব্বভূত হিতে রত,—তারাও আমাকে পায়॥"

গীতা—১২।৪॥

বুদ্ধদেব বিষয়ের উপভোগকে জঘন্য ও সর্ব্বনাশক বলিয়া বর্ণনা করিয়াছিলেন। তিনি ছন্দককে বলিয়াছিলেন, "ছন্দক! অনিত্যাঃ খলু তে কামা অধ্রুবা অশাশ্বতা ইত্যাদি।" হে ছন্দক, এই ভোগ্য বিষয়গুলি ( ও তাহা হইতে যে আনন্দ লাভ হয় তাহা ) অনিত্য, অধ্রুব

ও চপল। ইহাদের পরিণতি নিতান্ত দুঃখজনক; ইহারা গিরিনদীর ন্যায় বেগবান্, কিন্তু শিশিরবিন্দুর ন্যায় অচিরস্থায়ী, অথচ গভীর দুঃখের উৎপাদক; (ইহারা মানবকে যথেষ্ট তৃপ্তিদান করিতে পারে না), ইহারা রিক্ত বদ্ধমুষ্টির ন্যায় সমস্তই ফাঁকি, শারদীয় মেঘবৎ অস্থায়ী—বিজলী-সদৃশ অতীব চপল। ইহারা মরীচিকা সদৃশ মানবকে প্রতারণা পূর্ব্বক দুঃখপীড়া বিপদাদির পথে চালিত করে। জলবুদ্বুদ্‌তুল্য অতি অল্প সময়েই বিনাশ প্রাপ্ত হয়। বিষপানের ন্যায় দুঃখ যন্ত্রণাই ইহাদের পরিণতি।" ভোগ্যবস্তুর সঙ্গ অথবা ভোগ্যবস্তুর কল্পনার আলোচনার সঙ্গ হইতেই মানবমনে বিবিধ তৃষ্ণা আসক্ত্যাদির সমুদ্ভব হয়। ভোগ-তৃষ্ণার আকর্ষণে মানবমন মুগ্ধ হয়, তখন জ্ঞান ও বুদ্ধির বিপর্য্যয় হইয়া মানব লালসার অনুসরণ করে। এইজন্য বিষয়ের সঙ্গ বা বিষয়ের চিন্তার ও আলোচনাদির সঙ্গ বর্জ্জন করিবে ও এসম্বন্ধে সর্ব্বদা মনের উপর বিশেষ সতর্ক দৃষ্টি রাখা আবশ্যক। বিষয়ানন্দ, বিষয়চিন্তা কতকটা আপাতমধুর বোধ হইলেও, পরিণামে বিশেষ অনিষ্টকারী হইয়া দাঁড়ায়। বুদ্ধদেব বলিয়াছেন, "ইহা লবণাম্বুর ন্যায় তৃষ্ণাবর্দ্ধক, যতই উপভোগ করিবে তৃষ্ণা বর্দ্ধিত হইবে। অথচ ইহা মানবকে যথেষ্ট তৃপ্তি বা আনন্দ দান করিতে পারে না এবং দুষ্পূরণীয় অগ্নিতুল্য কামনার কখনও নিবৃত্তি হয় না।" (এইজন্য এইরূপ বিবেকযুক্ত বিচারপরায়ণ হইয়া ভোগতৃষ্ণার হ্রাস করিবে)। "ইহা ভীষণ জলপ্রপাতের ন্যায় বুধগণ কর্ত্তৃক পরিবর্জ্জিত, মূর্খগণ কর্ত্তৃক পরিগৃহীত ও বাল-বুদ্ধিগণ দ্বারা পরিসেবিত।" ইহারা আধ্যাত্মিক উন্নতির পরম শত্রু ও বিশেষ অনিষ্টকারী এবং মরীচিকার ন্যায় প্রতারিত করিয়া মানবের বিবিধ দুঃখ আনয়ন করে জানিয়া ভোগ্য বিষয়ানন্দের কদাচ অধীন হইবে না। ভোগে উদাসীন হইবে ও দৃঢ়তার সহিত ইহা উপেক্ষা করিবে। স্বার্থযুক্ত কামনা মাত্রেই বন্ধন

সৃষ্টি করিয়া মানবকে পুনরায় সংসারে আনে ও তাহার ফলে মানব বিবিধ দুঃখ ভোগ করে। অতএব স্বার্থ-কামনা ত্যাগ করিবে।

বুদ্ধদেবের দ্বিতীয় আর্য্যসত্য ও তৃতীয় আর্য্যসত্যের সত্যতা ভালরূপে উপলব্ধি করিতে পারিলেই আমাদের আমিত্ব, অহঙ্কার, মমত্ববুদ্ধি ও বিবিধ তৃষ্ণাদির ত্যাগের জন্য আমাদের সম্যক্ সংকল্প জাগ্রত হইবে এবং তখন আমরা সম্যক্ চেষ্টা করিব।

মানব বিষয়ভোগে মুগ্ধ হইয়া বিষয় ও বিষয়ানন্দকেই অশেষ সুখের আকর বলিয়া মনে করে। বিষয়ানন্দলাভই তাহার জীবনের প্রধান লক্ষ্য হয় ও সে মনে বিষয়ভোগের প্রবল তৃষ্ণা ও আসক্তি পোষণ করে। যেখানেই আসক্তি, সেইখানেই মানব আবদ্ধ হয় ও যেখানে আসক্ত বা আবদ্ধ হয়, সেইখানেই তার সম্বন্ধে একটি নিশ্চয়াত্মিকা সংস্কার—(Impression বা ধারণা) আশ্রয় করিয়া আবদ্ধ হয়। বিষয়ভোগেই বিবিধ আনন্দ লাভ হয়; ইহাই তার বদ্ধমূল সংস্কার বা ধারণা। জীব যাহাকে বিষয় বলিয়া বুঝে, তাহা বিষয়ের প্রকৃত স্বরূপ নহে। বিষয়কে ও বিষয়ভোগকে সে কল্পনানেত্রে অতি মনোহর জ্ঞান করে। বিষয়ের কল্পনাময় মধুর ছবিতে নিশ্চয়ত্ব আরোপিত করিয়া তাহাই বিষয় সম্বন্ধে নিশ্চয়াত্মক জ্ঞান, ইহাই সে ধারণা করে; অর্থাৎ বিষয় ও বিষয়ানন্দই অশেষ আনন্দদায়ক, এই সংস্কার বা ধারণা (Impression) মনে পোষণ করিয়া থাকে। কিন্তু এ ধারণা কতকটা ভ্রান্ত ধারণা মাত্র। কারণ বিষয়ের স্বরূপ কখনও স্থির থাকে না। ইহা পরিবর্ত্তনশীল ও ক্ষণভঙ্গুর। কল্পনার সাহায্যেই ভোগ্যবিষয় ও বিষয়ানন্দকে মুগ্ধকারী বলিয়া মনে হয় এবং কল্পনা ত্যাগ করিয়া সম্যক্ দৃষ্টি ও বিচারের দ্বারা দেখিলে বিষয়ানন্দ তুচ্ছ, ক্ষণস্থায়ী ও সামান্য বলিয়া মনে হইবে। কাম ও লোভাদি বাসনা সঙ্গ ও মানসিক কল্পনার সাহায্যেই মানব-মনে উৎপন্ন

হয়। বিষয়ের সঙ্গ ও বিষয়ের কল্পনা পরিত্যাগ করিলে কাম-লোভাদি বাসনা আর মনে উদিত হয় না। কল্পনা ত্যাগ করিয়া বিষয়ে ও বিষয়ভোগের আনন্দে মানব সম্যক্ দৃষ্টি স্থাপন করিলে, তখন বস্তুবিচারের দ্বারা সে বিষয়ে ও বিষয়-ভোগে অশেষ দোষ দর্শন করিতে সমর্থ হইবে ও তখন সে পরিবর্ত্তনশীল বিষয়ে ও মরীচিকাতুল্য ক্ষণস্থায়ী বিষয়ানন্দে আসক্তির পরিবর্ত্তে সংশয় ও বৈরাগ্য অনুভব করিবে। বিষয়ানন্দ কতকটা আপাত-মধুর হইলেও, পরিণামে বিবিধ ব্যাধি, জরা, মৃত্যু এবং নানাদুঃখ ও বিপদাদি আনয়ন করে, ইহা সে উপলব্ধি করিতে পারিবে। ভোগতৃষ্ণার রসদ যোগাইতে অপারগতা ও বাধা হইতেই বহু দুঃখের ও বিরক্তির উদ্ভব হয়। অথচ দুষ্পূরণীয় অগ্নিতুল্য তৃষ্ণার সহজে তৃপ্তি বা নিবৃত্তি হয় না। তৃষ্ণার তাড়নে মন চঞ্চল ও অস্থির হইলে, তখন বিষয়োপ-ভোগের দ্বারা তৃষ্ণার উত্তেজনাবৃদ্ধিই হয় মাত্র ও তাহাতে প্রকৃত তৃপ্তি বা আনন্দের উপলব্ধিই হয় না ; নিস্তরঙ্গ চিত্তেই প্রকৃত আনন্দের উপলব্ধি হইয়া থাকে। মনের বিক্ষেপ বা চাঞ্চল্যে বা উত্তেজনার অবস্থায় আনন্দের উপলব্ধি বা রসাস্বাদন তেমন হয় না। সেই জন্য তৃষ্ণা ত্যাগ করিয়া অল্পে সন্তোষ অভ্যাস করিলে তৃপ্তি, শান্তি ও আনন্দ লাভ হয়। এইজন্য অনাসক্ত ভাবে ভোগে তৃপ্তি ও শান্তি লাভ হইতে পারে ( গীতা—২॥৬৪ ) এবং তৃষ্ণা একেবারে ত্যাগ করিতে পারিলে মন অধিক শান্তি ও অধিক আনন্দ-রসে পূর্ণ হইয়া যায় ( গীতা - ২॥৭১ )। সামান্য তৃষ্ণা ও অসন্তোষ, বিরক্তি, ক্রোধ, কলহ ও দুঃখ আনয়ন করিতে পারে। অতএব তৃষ্ণা মাত্রই বর্জ্জনীয়। বুদ্ধদেবের মতে ভোগতৃষ্ণাই জগতের সকল দুঃখের মূল কারণ ও পৃথিবীতে পুনরাগমনের মূল কারণ ; ইহা সতত স্মরণ রাখিতে হইবে। এইরূপ বিচারের

সাহায্যে বিষয়ভোগের মোহ কাটাইয়া বিষয়ানন্দে উদাসীন ও অমনোযোগী হইতে হইবে; উহা উপেক্ষা করিতে হইবে। মিথ্যা বিষয়চিন্তা, স্ত্রীচিন্তাদি পরিত্যাগ ও ভোগ বর্জ্জন করিয়া এবং বিষয়ের সঙ্গ ত্যাগ করিয়া তৃষ্ণাগ্নি নির্ব্বাপিত করিতে হইবে। এইরূপ বিচার, অসঙ্গ ও অভ্যাসে কাম, লোভ দমিত হইবে। প্রবৃত্তির পথে বা ইন্দ্রিয়পথে প্রকৃত স্থায়ী আনন্দ-লাভ হয় না। এই আমিত্ব ও তৃষ্ণা ত্যাগ করিতে পারিলেই, স্বার্থকামনাদি লোপ পাইলেই, দুঃখোৎপত্তির কারণ-নাশ হওয়ায়, আমরা মনে অপার শান্তি ও আনন্দ লাভ করি এবং মনও পবিত্রতা লাভ করে। ইহাই বুদ্ধদেবের তৃতীয় আর্য্যসত্য। বুদ্ধদেবের এই দুই আর্য্যসত্য পুনঃ পুনঃ আলোচনা করিয়া ইহার সত্যতা উপলব্ধি করিতে পাইলেই সর্ব্বদুঃখনির্ব্বাপক কল্যাণময় বৌদ্ধধর্ম্ম ভালরূপে হৃদয়ঙ্গম হইবে। এইরূপে সম্যক্ দৃষ্টি দ্বারা বিচারপরায়ণ হইয়া বুঝিয়া উপেক্ষাধ্যান দ্বারা সর্ব্বপ্রকার পাপবাসনার বীজ মন হইতে অপসারিত করিবে। বিচার, উপেক্ষা, অসঙ্গ ও নাম সাধনাভ্যাসরূপ উপায় অবলম্বন করিয়া আমাদের আমিত্ব, অহঙ্কার ও স্বার্থকামনাদি ও মনের যাবতীয় পাপ-ভাব ও পশুভাব বলিদান দিতে পারিলে, তবে আমাদের অন্তর্নিহিত দেবভাব ফুটিয়া উঠিবে। তখন আমরা শান্তিলাভ করিতে পারিব এবং আমাদের অন্তরের ব্রহ্মশক্তি জাগ্রত হইবে।

স্বার্থকামনাদির চিন্তা মন হইতে একেবারে অপসারিত করিয়া পবিত্র ও নিঃস্বার্থ কল্যাণময় চিন্তায় চিত্ত সদা পরিপূর্ণ রাখিতে হইবে। সকল পাপ, স্বার্থকামনাদি ত্যাগ, পবিত্র কল্যাণময় চিন্তা, সৎসঙ্গ, সৎকর্ম্ম ও জপধ্যান ও প্রার্থনাদির অভ্যাস ও তাহাতে মনের তন্ময়তায় আমাদের চিত্ত পবিত্র হইবে পবিত্র চিন্তাই পবিত্রতা

লাভের প্রধান উপায়। বুদ্ধদেব এই জন্য মৈত্রী, করুণা ও মুদিতা ধ্যানের অভ্যাসের ব্যবস্থা করিয়াছেন।

## ( ২য় ও ৩য় ) মৈত্রী ও করুণার ধ্যান।

বৌদ্ধশাস্ত্র উরবর্গ্‌গে মেত্তা সুত্তে সাধকের মৈত্রী ও করুণা ভাবনার সম্বন্ধে এইরূপ বর্ণনা রহিয়াছে। যে সাধক শান্তিপ্রদ নির্ব্বাণ লাভ করিতে চাহেন, তিনি কর্ত্তব্যপালনে কুশল, সরল, বিনীত ও নিরভিমান হইবেন। তাঁহার অভাব অল্পই থাকিবে, অল্পেই তিনি সন্তুষ্ট হইবেন। তিনি কোনরূপ মন্দ ভাবনা করিবেন না। তিনি জিতেন্দ্রিয়, সদ্বিবেচক, অপ্রগল্‌ভ ও অনাসক্ত হইবেন। তিনি ক্ষুদ্র পাপ বা অসৎ আচরণও করিবেন না। তিনি নিঃস্বার্থ ভাবে জীবসেবায় ও সার সত্যানুসন্ধানে নিযুক্ত থাকিবেন। তিনি সদা ভাবিবেন—সকল জীব সুখী ও নিরাপদ্ হউক। তিনি ভাবিবেন, সকল জীব—সবল দুর্ব্বল, ছোট বড়, দৃষ্ট অদৃষ্ট, দূরবর্ত্তী নিকটবর্ত্তী, ভূতকালের ও ভবিষ্যক্যলের সকল প্রাণীই সুখী ও নিরাপদ্ হউক। তিনি ভাবিবেন, জগতের সকল জীব বৈরী-রহিত হইয়া, ব্যথারহিত হইয়া, সুখী ও নিরাপদ্ হইয়া নিজকে পরিচালিত করুক। (Peace and good-will to all), তিনি কাহাকেও বঞ্চনা করিবেন না, কাহাকে ও আঘাত করিবেন না, কাহাকেও ঘৃণা করিবেন না, কাহারও প্রতি ক্রোধ বা বিদ্বেষের ভাব পোষণ করিবেন না। তিনি কাহারও কখনও অহিত চিন্তা করিবেন না। জননী যেমন নিজ আয়ুঃদ্বারা সন্তানের জীবন রক্ষা করেন, তিনিও তেমনি সকল প্রাণীর প্রতি অপরিমেয় প্রীতি, স্নেহ ও করুণা পোষণ করিবেন—বাধাশূন্য, বৈরীশূন্য, হিংসাশূন্য অপরিমেয় প্রীতি, মৈত্রী, স্নেহ ও করুণা সর্ব্বকালে সর্ব্বজীবে ব্যাপ্ত করিয়া দিবেন। সর্ব্বসময়ে যাবৎ না নিদ্রিত হন

তাবৎ এই প্রীতি, মৈত্রী, স্নেহ ও করুণার ভাবে ও ভাবনায় নিজে পরিপূর্ণ হইয়া থাকিবেন। জীবের কল্যাণভাবনায় জীবের হিতের জন্য নিজেকে একেবারে উৎসর্গ করিবেন ও সদা তাহাতেই নিযুক্ত থাকিবেন ও সেই ভাবেই নিমজ্জিত থাকিবেন। নিজের সুখদুঃখ, লাভালাভ, জয়পরাজয়, আমিত্ব অহঙ্কার, দ্বেষাকাঙ্খা প্রভৃতিতে একেবারে উদাসীন হইয়া, এই সব মন হইতে একেবারে অপসারিত করিয়া, নির্ব্বাপিত করিয়া, সর্ব্বজীবের কল্যাণভাবনায় ও কল্যাণকার্য্যে নিজকে সম্পূর্ণ উৎসর্গ করিবেন, তাহাতেই সদা নিযুক্ত থাকিবেন, সেই ভাবেই সদা পরিপূর্ণ থাকিবেন, তন্ময় হইয়া ডুবিয়া থাকিবেন। বৌদ্ধমতে এইরূপ কল্যাণভাবনাকেই ব্রহ্মবিহার বলিয়াছে এবং চিত্তের এই অবস্থাকে সর্ব্বোৎকৃষ্ট অবস্থা বলিয়াছে।

বৌদ্ধধর্ম্মের উদ্দেশ্য—আমাদের আমিত্ব, স্বার্থবুদ্ধি, দ্বেষাকাঙ্খাদির নির্ব্বাণ, সর্ব্বজীবের প্রতি অপরিমেয় নিঃস্বার্থ ভালবাসা ও করুণা বিস্তার করা এবং সর্ব্বজীবের প্রকৃত কল্যাণসাধন করা। আমাদের অহংভাব ও স্বার্থতৃষ্ণাদি এই মহাভাবের অন্তরায়। অহংটা আমাদের ভালবাসাকে স্বার্থের দিকে টানে, সঙ্কীর্ণতার দিকে টানে। আমাদের অহংভাব ও স্বার্থবুদ্ধি, দ্বেষাকাঙ্খাদির নির্ব্বাণ বা লোপ করিয়া দিতে পারিলে, সেই জগদ্ব্যাপী বিশ্বপ্রেম ও মহাপ্রাণতা লাভ করিতে পারি। এই জগদ্ব্যাপী বিশ্বপ্রেম ( ও সার সত্যের উপলব্ধি ) লাভ করিতে হইলে, আমাদের অহংভাব ও স্বার্থকামনাদি নির্ব্বাণ করিতে হইবে; এই শিক্ষাই বুদ্ধদেব দিয়া গিয়াছেন, ইহাই কবিসম্রাট্ রবীন্দ্রনাথের মত। আমাদের অহংভাব ও সকল স্বার্থবুদ্ধি, দ্বেষাকাঙ্খাদি পশুভাব বলিদান দিতে পারিলে, তবে আমাদের অন্তরস্থ দেব-ভাব ফুটিয়া উঠিবে; তখন জগদ্ব্যাপী বিশ্বপ্রেম লাভ করিব ও অন্তরে ব্রহ্মশক্তি জাগ্রত হইবে।

## ( ৪ ) মুদিতা ধ্যান

মুদিতা, প্রসন্নতা ও সন্তোষের একই অর্থ। মুদিতা-ভাবের প্রকৃত অর্থ—সর্ব্বাবস্থায় প্রসন্নতা ও পরের উন্নতি দেখিয়া শান্তি ও সন্তোষের ভাব এবং কোনরূপ হিংসা বা পরশ্রীকাতরতা বা বিরুদ্ধভাব মনে আদৌ পোষণ না করা। সর্ব্বজীবের উন্নতি ও কল্যাণ হউক, এই ভাবনা, সর্ব্বজীবের প্রতি বাধাশূন্য বৈরীশূন্য প্রীতি ও প্রসন্নতা এবং সর্ব্বাবস্থায় চিত্তের শান্তি ও সন্তোষ রক্ষা করাই মুদিতাভাবের ধ্যান। সর্ব্বাবস্থায় সন্তোষের সহিত সহিষ্ণুতা ও চিত্তের প্রসন্নতা রক্ষা করাকে মুদিতা অবস্থা বলে। পরের উন্নতি দেখিয়া পরশ্রীকাতর না হইয়া, উন্নতিতে আনন্দ ও প্রসন্নতা অনুভব করাকেও মুদিতা অবস্থা বলা যায়। সর্ব্বজীবের কল্যাণ হউক, উন্নতি হউক, সর্ব্বজীব সুখী ও নিরাপদ্ হউক, সর্ব্বজীবের প্রতি বাধাশূন্য ও বৈরীশূন্য প্রসন্নতা, প্রীতি, প্রেম ও করুণা ভাবের ভাবনায় বা ধ্যানে তন্ময় হইয়া ডুবিয়া নিজেকে মুদিত করিয়া রাখাকেও মুদিতা-ধ্যান বলা যাইতে পারে।

বৌদ্ধ মতে আরও অনেক ধ্যান আছে, তবে এই চারি ধ্যানই প্রধান।

## বোধিসত্ত্বের ভাব

বোধিসত্ত্বগণ আপনাদিগকে বুদ্ধের স্থলাভিষিক্ত মনে করেন। তিনি একাকী সংসারসমুদ্র অতিক্রম করিয়া সুখী হন না। তিনি বলেন, "আমি বুদ্ধত্ব ও সর্ব্বজ্ঞত্ব লাভ করিয়া স্বয়ং যেমন সংসারসমুদ্র পার হইব, তেমনি অন্য সকলকেও পর-পারে বহন করিয়া লইবার জন্য প্রাণপণে সংগ্রাম করিব। যখন দেখিতেছি, আমার প্রতিবাসী আমার ন্যায় দুঃসহ দুঃখের বোঝা বহন করিতেছে, তখন আমি কেবলমাত্র

স্বীয় দুঃখ দূর করিয়া কেমন করিয়া নিরস্ত থাকিব? জীবের কল্যাণ ও সেবার জন্য তাঁহার হৃদয়ে অবিচলিত সাধু সঙ্কল্প জাগিয়া উঠে। তিনি তখন সকল জীবের অবিদ্যার বোঝা গ্রহণ করিয়া সকলের জন্য নির্ব্বাণ-সাধনায় প্রবৃত্ত হন। তাঁহার বোঝা যতই ভারী হউক না কেন, সঙ্কল্পের সুদৃঢ় বর্ম্মে সমাবৃত হওয়ায় তাঁহার হৃদয় কিছুতেই দমিয়া যায় না। তাঁহার প্রজ্ঞা, করুণা ও মৈত্রী ও তাঁহার যাবতীয় শক্তি, সুকৃতি ও পুণ্য সকলই সর্ব্বজীবের কল্যাণে উৎসর্গীকৃত হয়। বুদ্ধগণ ও বোধিসত্ত্ব-গণই বৌদ্ধ সাধকদের আদর্শ।

বৌদ্ধ গ্রন্থকার শান্তিদেব তাঁহার প্রণীত বোধিচার্য্যাবতার গ্রন্থে বর্ণনা করিয়াছেন, যে বোধিসত্ত্বগণ এইরূপ সঙ্কল্প করেন, "আমি বুদ্ধত্ব এবং সর্ব্বজ্ঞত্ব লাভ করিয়া স্বয়ং যেইরূপ সংসারসমুদ্র পার হইব, তেমনি সকল দেবমানবকে পরপারে বহন করিয়া লইয়া যাইবার জন্য প্রাণপণ সংগ্রাম করিব। বুদ্ধদেবকে আরাধনা করিয়া, পূর্ব্ব-বুদ্ধগণের আদর্শ লইয়া ও তাঁহাদের শরণাপন্ন হইয়া, স্বকৃত:পাপ স্বীকার করিয়া, আমি যে পুণ্য অর্জ্জন করিয়াছি তাহা জীবের হিতে ও বোধিলাভের আনুকূল্যে উৎসর্গীকৃত হউক। যাহারা ক্ষুধার্ত্ত আমি তাহাদিগের অন্ন, যাহারা তৃষিত আমি তাহাদিগের পানীয় হইতে ইচ্ছা করি। আমি আমাকে এবং আমার জন্ম-জন্মান্তরীণ ভাবীসত্তাকে জীবের কল্যাণে উৎসর্গ করিলাম। পূর্ব্ববর্ত্তী বুদ্ধগণ যে ভাবের বশবর্ত্তী হইয়া ব্রত গ্রহণ করিয়াছেন, আমি ( আপনাকে তাঁহাদের নিকট অশেষ ঋণী মনে করিয়া ) সেই ভাবের অনুবর্ত্তী :হইয়া সমস্ত জীবের কল্যাণের জন্য ও সমগ্র জীবের নির্ব্বাণের জন্য সাধনায় প্রবৃত্ত হইলাম।" তিনি একদিকে স্বীয় ভোগবাসনা সম্পূর্ণ বিসর্জ্জন করিয়া স্বার্থমূলক অহংকে সম্পূর্ণ সঙ্কুচিত করেন; অপরদিকে করুণায় বিগলিত হইয়া

সর্ব্বজীবের প্রতি প্রীতি, মৈত্রী, করুণা ও কল্যাণভাবনা দ্বারা আপনাকে লোক-লোকান্তরে ব্যাপ্ত করিয়া দিয়া থাকেন। তাঁহার সকল কর্ম্ম, সকল চেষ্টা ও সকল ধ্যানের মূলে জীবের প্রতি অপরিমেয় সহানুভূতি, মৈত্রী, প্রেম ও করুণা বিদ্যমান থাকে।

জীরের এই কল্যাণসাধনের জন্য, তিনি অসীম ক্ষান্তিকে তাঁহার চিত্তের ভূষণ করিয়া লন। কোন দুষ্ট নিষ্ঠুর ব্যক্তি তাঁহাকে আঘাত করিলেও তিনি ক্রুদ্ধ হন না বা বিদ্বেষ-ভাব পোষণ করেন না। 'আঘাতকারী ব্যক্তি আমার শত্রু নহে, মিত্র; আঘাত করিয়া সে আমাকে সহিষ্ণুতা ও ক্ষমাশীলতা শিক্ষা দিবার সুযোগ দিতেছে। আমি যখন দেহধারী, তখন আমাকে দৈহিক পীড়নাদি সহিতেই হইবে।' তাঁহার প্রতি কেহ শক্রতা চরণ করিলেও তিনি ক্রুদ্ধ হন না বা কোনরূপ বিদ্বেষ-ভাব পোষণ করেন না, বরং তাহাকে কৃপার পাত্র মনে করেন ও তাহার প্রতি প্রসন্নতা এবং বৈরীশূন্য প্রীতি ও করুণা অর্পণ করেন। তিনি জীবের কল্যাণ, উন্নতি ও উদ্ধার সাধনের জন্য তাঁহার সমস্ত তেজঃ, বীর্য্য, সমস্ত উদ্যম, চেষ্টা ও ভাবনা জীবপ্রীতির রস-প্রস্রবণের ন্যায় জীবে সর্ব্বদা অর্পণ করেন। বোধিসত্ত্ব বা মহাসত্ত্বগণের মন সর্ব্বদা এইরূপ উঁচু সুরে বাঁধা থাকে। যথাকালে তাঁহারাও বুদ্ধগণের ন্যায় সম্যক্ সম্বুদ্ধ হন ও পরিনির্ব্বাণ লাভ করেন।

যে অর্হৎগণ এইরূপ জীবকল্যাণের জন্য সম্পূর্ণ ভাবে আত্মোৎসর্গ করেন, তিনিই বোধিসত্ত্ব অবস্থা লাভ করেন। এই অবস্থা লাভ করিয়া সাধন করিতে করিতে ও জীবকল্যাণে এইরূপ নিয়ত নিমজ্জিত হইয়া থাকিতে থাকিতে, যথাকালে তিনি সম্যক্ সম্বুদ্ধ হইয়া বুদ্ধত্ব লাভ করেন ও পরিনির্ব্বাণ লাভ করেন।

---

# বৌদ্ধনীতি।

বুদ্ধদেব নৃপতি বিম্বিসারকে বলিয়াছিলেন, "সংক্ষেপতঃ আমার ধর্ম্মের মর্ম্ম এই;—"সকল পাপ পরিত্যাগ, কুশল কর্ম্ম সম্পাদন ও চিত্তের পবিত্রতাসাধন; এবং সকল জীবের প্রতি অপরিমেয় বিশুদ্ধ প্রীতি, মৈত্রী ও করুণা রক্ষা করিবে। হিংসাশূন্য, বাধাশূন্য, বৈরীশূন্য প্রীতি, মৈত্রী ও করুণার ভাব সদা হৃদয়ে পোষণ করিবে; এবং জীবহিত-সাধন ও সার সত্যের সন্ধানে সদা নিযুক্ত থাকিবে।"

১। যে সাধক শ্রেয়ঃকে লাভ করিতে চাহেন, তাঁহাকে আলস্য-শূন্য হইয়া অন্তরে বাহিরে শুচিতাসম্পন্ন হইতে হইবে। এই শুচিতালাভই সাধনার ক্ষেত্রে প্রথম ও প্রধান কথা। ইহারই জন্য শীল-গ্রহণ, ব্রহ্মচর্য্যপালন, অষ্টাঙ্গ-মার্গগ্রহণ ও নাম-সাধনের ব্যবস্থা হইয়াছে:। পবিত্রতা-লাভ না হইলে আধ্যাত্মিক দৃষ্টি প্রস্ফুটিত হয় না এবং ঐ দৃষ্টি পরিস্ফুট না হইলে সত্যের সাক্ষাৎকার হয় না। এই জন্য সাধক সর্ব্ব প্রযত্নে মনকে সুনির্ম্মল করেন। তিনি জানেন, যখনই তাঁহার মন ও চিত্ত সুনির্ম্মল, পবিত্র, স্বচ্ছ ও স্থির হইবে, তখনই সেখানে সত্য প্রতিবিম্বিত হইবে।

কূর্ম্ম যেরূপ অনায়াসে নিজ শুণ্ড প্রত্যাহরণ করিয়া থাকে, সাধকও তেমনি অভ্যাসের দ্বারা নিজের মনকে সর্ব্বপ্রকার কলুষ ও মলিনতা হইতে প্রত্যাহৃত করেন এবং সকল পাপ পরিত্যাগ করেন। মন

যার বশীভূত হয় নাই, তাহার ধ্যানও নাই, উপাসনাও নাই, সুখও নাই, শান্তিও নাই। যিনি সুখার্থী, যিনি ধর্ম্মার্থী, তাঁহাকে যেমন করিয়াই হউক নিজের মনকে স্ববশে আনিতেই হইবে ও মনকে সর্ব্ববিধ পাপ, কুচিন্তা, লালসা ও মলিনতা হইতে মুক্ত করিয়া, উহাকে শুদ্ধ, পবিত্র ও তেজস্বী করিতেই হইবে—ইন্দ্রিয়বিজয় ও চরিত্রকে সংশোধন করিয়া, দয়া-দাক্ষিণ্য ও মৈত্রীমূলক কল্যাণব্রতের সাধনায় ও সার সত্যের সন্ধানে নিজেকে নিযুক্ত রাখিতে হইবে। এইরূপ উপায়ই শ্রেয়োলাভের প্রধান পন্থা বলিয়া বুদ্ধদেব নির্দ্দেশ করিয়াছেন। সকাম ক্রিয়াকাণ্ড বাহ্য অনুষ্ঠানের দ্বারা ফল হয় না। সুপরিচালিত চিত্ত দ্বারা কল্যাণ-কর্ম্মে ও সত্যলাভের সাধনায় আত্মোৎসর্গ করিয়া চলিলে শ্রেয়োলাভের আশা করা যায়।

২। বৌদ্ধ ধর্ম্ম এই কথাই জোরের সহিত প্রচার করে, যে তুমি যাহা বল, যাহা ভাব, যাহা কর, সমস্তই মন হইতে উৎপন্ন হয়। মনই ধর্ম্ম-সমূহের পূর্ব্বগামী অর্থাৎ মন হইতেই ধর্ম্ম উৎপন্ন হয়। সুতরাং মনেরই সম্পূর্ণ নির্ম্মলতাসাধন প্রয়োজন। মন হইতে সর্ব্বকার্য্য ও ধর্ম্মের উৎপত্তি; মনের সাহায্যেই তোমাকে উঠিতে হইবে। সুতরাং বিশেষ চেষ্টার সহিত মনকেই সবল, তেজস্বী ও পবিত্র করিতে হইবে। মন হইতে সকল পাপাভিলাষ, কাম, ক্রোধ, লোভ, কাপট্য, অহঙ্কার, হিংসা, বিদ্বেষাদি সকল মলিনতার উচ্ছেদ করিতে হইবে। সকল ভোগৈশ্বর্য্য, ক্ষমতাদির তৃষ্ণা, স্বার্থপরতা ও আমিত্বাভিমানাদি নির্ম্মূল করিতে হইবে। এইরূপে মনকে পবিত্র করিতে পারিলেই, তোমার আধ্যাত্মিক দৃষ্টি প্রস্ফুটিত হইবে ও তখন তুমি সার সত্য উপলব্ধি করিতে পারিয়া ধন্য হইবে। মনকে সুপবিত্র ও অচঞ্চল করিতে না পারিলে আধ্যাত্মিকদৃষ্টি-লাভ হইবে না।

৩। বুদ্ধের মতে মনকে নিষ্কলুষ করিতে হইলে, শীল অভ্যাস করা প্রয়োজন। বৌদ্ধ সাধনায় শীলই নির্ব্বাণের পথে পাথেয়। শীলাভ্যাস চরিত্রকে বলিষ্ঠ করে ও চরিত্রকে গড়িয়া তুলে। শীলই সাধনার পথে অগ্রসর হইবার সম্বল। শীল অছিদ্র ও অখণ্ড ভাবে পালিত হইলে, আধ্যাত্ম-বোধের সঞ্চার হয়। শীলপালন, অষ্টাংগমার্গ গ্রহণ ও নাম সাধন করিয়া ঠিকমত চলিতে পারিলেই চিত্তের পবিত্রতা-লাভ হইতে পারে। তৎসহ সাত পারমিতা ও চারি ধ্যান অভ্যাস করিতে পারিলে, চিত্তের বিশেষ উৎকর্ষতা, আবশ্যকীয় শক্তি ও পবিত্রতা নিশ্চয়ই প্রাপ্ত হইবে। বৌদ্ধসাধকগণ পঞ্চ, ষষ্ঠ বা ততোধিক শীল গ্রহণ করিয়া পালন করিয়া থাকেন। ষষ্ঠ শীল, যথা—(১) অহিংসা—তুমি কদাচ কোন প্রাণীকে আঘাত বা হিংসা বা হত্যা করিবে না। কখনও কোন প্রাণীকে হত্যা করিও না, করাইও না, কিম্বা অপরের জীবহত্যার অনুমোদন বা সহায়তা করিও না। সর্ব্ব-প্রাণীর প্রতি হিংসাহীন ও বৈরীভাবশূন্য হইবে। সর্ব্বজীবের প্রতি অহিংসা, সমপ্রাণতা, সহানুভূতি, মৈত্রী ও করুণা বিস্তার করিবে। কাহারও মনে আঘাত দিবে না। কায়মনোবাক্যে সর্ব্ব প্রকার হিংসা-শূন্য হইবে। (২) অকাম বা ব্রহ্মচর্য্য। দুষ্পূরণীয় অগ্নিতুল্য কামকে জ্বলন্ত অঙ্গার জ্ঞানে ত্যাগ করিবে ও ইন্দ্রিয়সংযম দৃঢ়তার সহিত অভ্যাস করিবে। কদাচ ব্যাভিচার করিবে না। ইন্দ্রিয়ের লালসা মনের প্রজ্ঞা ও সদ্বুদ্ধি হরণ করে। কামতৃষ্ণাই পরম রোগ ও বিবিধ দুঃখের মূল কারণ এবং সংসারে পুনরাগমনের প্রধানহেতু; বিষয়ানন্দ কতকটা আপাত-মধুর বোধ হইলেও পরিণামে বিশেষ দুঃখ আনয়ন করে এবং মরীচিকা-সদৃশ ও সংসারের সকল দুঃখের মূল কারণ জানিয়া ইহা দৃঢ়তার সহিত দমন ও ক্রমে একেবারে বর্জ্জন করিতে চেষ্টা

করিবে। কামকে কিছুতেই মনে জাগ্রত হইতে দিবে না ও আদৌ মনে স্থান দিবে না। এ বিষয়ে মনের উপর সতর্ক দৃষ্টি রাখিবে। বিষয়ের সঙ্গ ও কল্পনার সঙ্গ হইতে মনে ইহার উদ্ভব হয়, এজন্য ঐরূপ সঙ্গ বর্জ্জন করিবে। ইহাই আধ্যাত্মিক উন্নতির প্রধান অন্তরায়। অখণ্ড ব্রহ্মচর্য্যাভ্যাসে চিত্তের পবিত্রতা ও আধ্যাত্মিক দৃষ্টি লাভে সহায়তা হয়। শ্রেয়োলাভ করিতে ইচ্ছুক হইলে, কামতৃষ্ণার মলিনতা ত্যাগ করিতে হইবে। মনকে সদা উচ্চভাবে তন্ময় রাখিতে পারিলে মন নিম্নগামী হয় না।

(৩) সত্য—সকলপ্রকার মিথ্যা, কাপট্য, কৌটিল্য ও প্রবঞ্চনাদি বর্জ্জন করিবে। তুমি কদাচ মিথ্যা কহিও না বা অন্য দ্বারা মিথ্যা কহাইও না কিম্বা মিথ্যা ভাষণ ও প্রবঞ্চনা কাপট্যাদির সমর্থন করিও না। সর্ব্ববিধ মিথ্যাচার প্রবঞ্চনাদির সংশ্রব হইতে মুক্ত থাকিবে। (এমন কি মিথ্যাচিন্তাও নিষেধ)। কাপট্যবিহীন সরলতা চাই; তবে মন নিষ্কণ্টক হইয়া শুদ্ধ হইবে। সত্য ও সরলতা সদা অবলম্বন করিবে। সত্য রক্ষা করিবে।

(৪) অস্তেয়—যাহা তোমাকে দেওয়া হয় নাই, তাহা কদাচ গ্রহণ বা অপহরণ করিবে না বা অধিকার করিবে না, বা অন্যের সহায়তায় অপহরণ বা অধিকার করিবে না এবং অন্যের অপহরণ-কার্য্যেরও সহায়তা ও অনুমোদন করিবে না। সকল প্রকার লোভ ও চৌর্য্যাদি হইতে বিরত থাকিবে। জিহ্বার লোভও ত্যাগ করিতে হইবে। সর্ব্বপ্রকার লোভ ও কামনা ত্যাগ করিয়া চিত্তকে পবিত্র করিবে।

(৫) বিনয় বা মানশূন্যতা—সকলপ্রকার অহঙ্কার অভিমান, দম্ভ, মদমত্ততা ত্যাগ করিয়া বিনয় ও নিরহঙ্কারিতা অভ্যাস করিবে। অহঙ্কার,

ক্রোধ ও কাম মনে জাগিলে ধর্ম্মলাভ হয় না। অতএব ইহাদিগকে আদৌ মাথা তুলিতে দিবে না বা মনে জাগিতেই দিবে না। সকল প্রকার অহঙ্কার, গর্ব্ব, দম্ভ, মত্ততা পরিত্যাগ করিবে। এইজন্য সুরাপান বা অন্য কোন মাদক দ্রব্য আদৌ গ্রহণ করিবে না। যতই মন হইতে আমিত্ব-বুদ্ধি, মমত্ব-বুদ্ধি, আত্মপরায়ণতা অপসারিত করিতে পারিবে, ততই মনে পরার্থপরায়ণতা ও প্রেম জাগ্রত হইবে। আমিত্বই প্রধান অবিদ্যা বা ভ্রান্ত ধারণা; ইহাই স্বার্থপরতা, তৃষ্ণা ও দ্বেষ-ভাবাদির উৎস। আমিত্ব ও তৃষ্ণা একেবারে ত্যাগ করিতে পারিলেই পবিত্রতা বা চিত্তশুদ্ধি লাভ করা যায়।

(৬) অক্রোধ—ক্রোধচণ্ডালও অতি ভয়ানক রিপু; ইহা সাধনা ও পুণ্য নষ্ট করে এবং ধর্ম্মের বিশেষ অন্তরায়। এজন্য ক্রোধ, বিদ্বেষ, হিংসা মনে আদৌ আসিতে দিবে না। মত-সহিষ্ণুতা মৌন, ক্ষমা, ধৈর্য্য, উদাসীনতা বা অসঙ্গ ও প্রেমের দ্বারা ক্রোধ ও বৈরীভাব জয় করিবে। কামনার বাধা হইতে ক্রোধ হয়। সকল কামনা বা ইচ্ছাদি পরিত্যাগ করিতে পারিলেই, মনে আর ক্রোধ উৎপন্ন হয় না। কোন অবস্থাতেই মনকে অস্থির বা চঞ্চল হইতে দিবে না। সর্ব্বাবস্থায়ই মনের ধৈর্য্য ও স্থৈর্য্য রক্ষা করিবে। মত-সহিষ্ণুতা (tolerance) লাভ না হইলে ভাল ভাবে ক্ষমা ও ধৈর্য্যলাভ হইবে না। বাহিরের শত্রু আমাদিগকে আর কি অনিষ্ট করিতে পারে, বিপথগামী অবশীভূত মনই আমাদের প্রধান শত্রু। কেহ কোন অন্যায় বা শত্রুতা করিলে, সাধু বৌদ্ধগণ কোন ক্রোধ বা বৈরীভাব পোষণ করেন না, তাহাকে ক্ষমা ও করুণার পাত্র বিবেচনা করেন। বুদ্ধের উপদেশ—ক্ষান্তি ও প্রেম দ্বারা ক্রোধ ও বৈরীভাব, মঙ্গলের দ্বারা অমঙ্গল, নিঃস্বার্থতা দ্বারা স্বার্থ, সদ্ব্যবহার দ্বারা দুর্ব্যবহার এবং সত্য দ্বারা

মিথ্যা জয় করিবে ও সর্ব্বপ্রকার বিরুদ্ধাবস্থায় অসীম ক্ষান্তি অবলম্বন করিবে। ক্ষান্তি-রূপ তিতিক্ষার অভ্যাসই পরম তপস্যা। দৃঢ়তার সহিত এই সকল শীল পালন করিয়া মনকে আপন বশে আনয়ন করিবে ও উহাকে কল্যাণ-কর্ম্মের দিকে চালিত করিবে।

৭। এই শীলগুলি সাধারণ নৈতিক নিয়ম মনে হইতে পারে; কিন্তু ইহা ঠিক মত পালিত হইলে সাধকের মনের বল ক্রমেই বৃদ্ধি পাইবে এবং এই শীলপালন দ্বারা মনের সকল দোষ দূরীভূত করিলেই, আমাদের সদ্‌গুণাদিও দেবভাব উদ্বুদ্ধ হইবে। পশুভাব দূরীভূত হইলেই দেবভাব জাগ্রত হয়। তুমি যে শীল গ্রহণ করিবে তাহা স্বেচ্ছাপ্রবৃত্ত শীল হইবে। উহা যেন লোকাচার বা বিধিগণ্ডী হইয়া তোমাকে চাপিয়া না ধরে। লোকাচার বা লোকনিন্দার ভয়ে কিম্বা যশঃ বা অর্থলাভের জন্য যেন তোমার শীলপালন বা পুণ্যকর্ম্মাদি আচরিত না হয়, তাহা স্বেচ্ছায় আচরিত হওয়া চাই। তুমি যে মঙ্গল-কর্ম্মাদির অনুষ্ঠান করিবে, তাহা বিমূঢ় বা অভ্যস্ত আচার হইলে চলিবে না। তাহা সম্যক্ জ্ঞানপূর্ব্বক বা সুবিবেচনাপূর্ব্বক স্বপ্রবৃত্তিচালিত হইয়া স্বেচ্ছায় আচরিত হইবে। মনেক এইরূপ ভাবেই নির্ম্মলতা ও পুণ্যে মণ্ডিত করিতে হইবে, যে পুণ্য আচরণগুলি লোকাচার বা খ্যাতির জন্য না হইয়া, নিজের নির্ম্মল মনের স্বাধীন ইচ্ছাদ্বারা চালিত হইয়া সম্পাদিত হইবে। আলস্যের সহিত পুণ্যকর্ম্ম করিলে, মনে পাপের সঞ্চার হইয়া থাকে। প্রাণহীন, শ্রদ্ধাহীন পুণ্য কর্ম্মও তেমনি বুদ্ধদেব অকল্যাণকর মনে করিতেন। যতক্ষণ আমরা অনুরাগের সহিত পুণ্যকর্ম্মাদি না করি, ততক্ষণ সেইগুলি আমাদের নিকট তাদৃশ কল্যাণকর ও সুখকর হয় না। এইজন্য পুণ্য-কর্ম্মাদি আমাদের পুনঃ পুনঃ শ্রদ্ধা পূর্ব্বক করিতে হইবে; তাহা হইলে পুণ্যানুষ্ঠানের প্রতি আমাদের হৃদয়ের স্বাভাবিক প্রবণতা জন্মিবে।

পুণ্যকর্ম্মাদি আমাদের এইরূপ অভ্যাসের দ্বারা স্বাভাবিক ও সহজ করিয়া ফেলিতে হইবে। কর্ত্তব্য-বোধে নহে, অন্যের অনুরোধে নহে, লোক-নিন্দার ভয় বা লোকখ্যাতির নিমিত্ত নহে, নিজের মনের স্বাধীন ইচ্ছায় ও আনন্দে আমাদিগকে পুণ্যকার্য্যাদি করিতে হইবে। পাখী যেমন আনন্দে গান গায়, ফুল যেমন সহজে ফুটিয়া উঠে, তেমনি আনন্দে, তেমনি সহজে আমরা আমাদিগকে কল্যাণব্রতে নিযুক্ত রাখিব। অভ্যাসের দ্বারা ও স্বেচ্ছা দ্বারা পুণ্যানুষ্ঠানগুলি যখন অনায়াসসাধ্য ও সহজ হইয়া উঠে, তখনই সেইগুলি মঙ্গলকর হইয়া উঠে। এইরূপ যাবৎ পুণ্য কর্ম্মগুলি পরিপক্কতা লাভ না করে (অর্থাৎ সহজ না হয়) তাবৎ সাধুব্যক্তি পুণ্যকর্ম্মের মধ্যে অশুভ দর্শন করেন। পরিপক্ক বস্তু যেমন আমাদের রক্ত মাংসে পরিণত হইয়া, অঙ্গীভূত হইয়া, আমাদের শরীরের উন্নতি সাধন করে, অভ্যাসের দ্বারা পরিপক্ক পুণ্যাচরণও তেমনি সহজ ও আমাদের মনের অঙ্গীভূত হইয়া মনের প্রকৃত উন্নতি সাধন করে। মন যখন এইরূপ স্বাভাবিক পুণ্যপ্রভায় মণ্ডিত হয়, তখনই আমাদের প্রত্যেক অনুষ্ঠান মঙ্গলকর হইয়া উঠে এবং আমাদের বাক্যে ও কার্য্যে তখন প্রকৃতভাবে নির্ম্মলতা আসে। সাধু বৌদ্ধ কদাচ নিশ্চেষ্ট থাকিবেন না, সমগ্র মানবজাতির ও জীবের কল্যাণসাধনে আপনাকে তিনি নিরন্তর নিযুক্ত রাখিবেন ও সদা সার সত্যের সন্ধান করিবেন।

শাস্ত্রবিধি ও লোকাচার ভ্রান্ত বলিয়া বোধ হইলেও, তাহার নিকট আপনার হিতাহিত বিবেচনা, সদ্বুদ্ধি ও যুক্তিকে বলিদান দেওয়া মানুষের একটা স্বাভাবিক দুর্ব্বলতা হইয়া দাঁড়ায়। বুদ্ধদেবের সার্ব্ব-ভৌমিক ও সরল যুক্তিপূর্ণ উপদেশ সেই স্বাভাবিক দুর্ব্বলতা ও ভ্রান্তি দূর করিবার সহায়তা করিয়াছিল। ইহলোকে ও পরলোকে সুখসম্ভোগ-কামনায়, যাগ-যজ্ঞ, বাহ্য ক্রিয়াকাণ্ডকে বুদ্ধদেব সুদৃঢ় কণ্ঠে একান্ত নিষ্ফল

বলিয়া ঘোষণা করিয়াছেন। ধর্ম্মলাভের জন্য আন্তরিকতা ত্যাগ করিয়া বহিরাচার ও বাহ্য সকাম ক্রিয়াকাণ্ডাদি নিষ্ফল। ইন্দ্রিয়বিজয় ও চরিত্র সংশোধন করিয়া দয়া-দাক্ষিণ্য ও মৈত্রীমূলক কল্যাণব্রতসাধনকেই তিনি শ্রেয়োলাভের একমাত্র পন্থা বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। সুপরিচালিত চিত্তদ্বারাই শ্রেয়োলাভ আশা করা যায়, সকাম বাহ্যানুষ্ঠানের দ্বারা নহে। সদ্বিচার ত্যাগ করিয়া ধর্ম্মলাভের জন্য যে বাহ্য আচার ও ছুঁৎমার্গ অবলম্বন করা হয়, তাহা অনেকটা নিষ্ফল ও তাহাতে অনেক সময়ে অহমিকাই বৃদ্ধি পায় দেখা যায়।

৫। সাধু বৌদ্ধ নিজের দেহ, বাক্য ও মনকে সংযত ও নির্ম্মল করিবেন। অহমিকা, স্বার্থকামনা, বিদ্বেষাদি একেবারে মন হইতে অপসারিত করিবেন। প্রেমের দ্বারা ক্রোধ ও বিদ্বেষ, মঙ্গলের দ্বারা অমঙ্গল, নিঃস্বার্থতা দ্বারা স্বার্থ, সদ্ব্যবহার দ্বারা দুর্ব্ব্যবহার ও সত্য দ্বারা মিথ্যাকে পরাজিত করিবেন। তিনি শত্রুকে ক্ষমা করিয়া তাহাকে প্রেমদান করিবেন, শত্রু অপেক্ষা বিপথগামী মনই মানবের অধিক অনিষ্টকারী জানিয়া তাহাকেই সংযত করিবেন ও বশে আনিবেন। তিনি সকল অস্থিরতা ও চঞ্চলতা ত্যাগ করিয়া সর্ব্বাবস্থায় মনের স্থৈর্য্য, ধৈর্য্য ও প্রসন্নতা রক্ষা করিবেন—সর্ব্ব বিরুদ্ধাবস্থায় অবিচলিত এবং অসীম ক্ষান্তি ও অচাঞ্চল্য অবলম্বন করিবেন। বুদ্ধদেবের উপদেশ—মনকে সংযত করিবে, উহাকে ভোগৈশ্বর্য্য, ক্ষমতার অভিলাষ হইতে দূরে রাখিবে এবং সর্ব্ববিধ-তৃষ্ণারহিত, অহংভাবশূন্য ও প্রশান্ত করিবে। যে ব্যক্তি মনকে বাঁধিবার সংযম-রশ্মি একেবারে উন্মোচন করিয়া দেয়, সে কখনও নির্ব্বাণলাভ করিতে পারে না। সম্যক্-পরিচালিত চিত্ত মানুষের যেরূপ শ্রেয়ঃ করিয়া থাকে, মাতাপিতা ও অন্য আত্মীয় তেমন পারে না। সুসংযত মনই কল্যাণ ও সুখ আনয়ন করে। সাধু বৌদ্ধ আপনার

চিত্তকে কদাচ অনাবৃত রাখিবেন না, মঙ্গলভাবনা ( কল্যাণময় ভাবনা ) দ্বারা তাহার চিত্তকে সর্ব্বদা আচ্ছাদিত করিয়া রাখিবেন অর্থাৎ মনকে মৈত্রী, করুণা, মুদিতা প্রভৃতি ধ্যানের অবলম্বন দিয়া সদা নিযুক্ত রাখিবেন। মনকে উচ্চভাবে তন্ময় করিয়া রাখিবেন। যেমন সুন্দররূপে আচ্ছাদিত গৃহ ভেদ করিয়া বৃষ্টি প্রবেশ করিতে পারে না, সেইরূপ পবিত্র কল্যাণময় চিন্তাদ্বারা সুভাবিত চিত্ত ভেদ করিয়া, কুভাব, কুচিন্তা ও পাপাসক্তি প্রবেশ লাভ করিতে পারে না। সদা মনকে উচ্চভাবে তন্ময় ও নিযুক্ত রাখিতে পারিলেই, মন নিম্নগামী হয় না বা মনে কুভাব ও কুচিন্তাদি আসে না। তোমাদের বাক্যকে ও কার্য্যকে মনের নির্ম্মলতা দ্বারা আচ্ছন্ন করিতে হইবে। তোমরা পরিমিত পানাহার করিবে এবং সংযতভাবে দেহের যাবতীয় প্রয়োজন মিটাইবে। এমন কি জীবিকাও অসাধু হইলে চলিবে না। বুদ্ধদেব সম্যক্ অজীব অবলম্বন করিতে বলিয়াছেন; অর্থাৎ নিজের জীবিকার্জ্জনের পন্থাও শুদ্ধ বা সম্যক্ অর্থাৎ ন্যায়সঙ্গত পন্থা হওয়া চাই। পরকে ফাঁকি দিয়া বা পীড়ন করিয়া বা কায়দায় ফেলিয়া অর্থ লাভ করিলে চলিবে না। শুদ্ধান্নগ্রহণ ব্যতীত শুদ্ধজীবনলাভ হয় না। প্রজাপতি যেমন পুষ্প হইতে মধুটুকু মাত্র গ্রহণ করে, ফুলের শোভা ও দলগুলি বিনষ্ট করে না, তোমরাও তেমনি অন্যকে পীড়িত বা বিনষ্ট না করিয়া আপনার জীবনযাত্রা নির্ব্বাহ কর। (ইহাদ্বারা তিনি পরপীড়ন বর্জ্জন, অল্পে সন্তোষ ও নির্লোভতা শিক্ষা দিতেছেন )।

ধর্ম্মপথে অগ্রসর হইতে হইলে, চারিটী আর্য্য-সত্য ভালরূপে উপলব্ধি করা চাই। ইন্দ্রিয়সংযম, শীলপালন ও চিত্তের সন্তোষ অভ্যাস তোমার কর্ত্তব্য বলিয়া জানিবে। পাপের বিরুদ্ধে নিরন্তর সংগ্রাম করিবে ও সদা সৎপথে বিচরণ করিবে। আমি যে তোমাদিগকে ধ্যান সাধনা শিক্ষা দিয়াছি, তোমরা তাহা অভ্যাস করিবে। পবিত্রতা

লাভ দ্বারা তোমাদের অন্তশ্চক্ষু প্রস্ফুটিত হউক। শীলপালন ও অষ্টাঙ্গমার্গ অবলম্বন করিয়া পবিত্রতা ও নির্ব্বাণ লাভ করিতে পারিবে।

৬। বুদ্ধের মতে সংজ্ঘের নিকট নিজ দোষ স্বীকার (confession) করিলে দোষ কতক পরিমাণে ক্ষালিত হয়। তবে অনুতপ্ত হইয়া দোষ স্বীকার করা চাই। বুদ্ধদেব বৌদ্ধ ভিক্ষুদের মধ্যে এইরূপ ভিক্ষু-সজ্ঘের নিকট confession বা দোষ-স্বীকারের ব্যবস্থা করিয়াছিলেন।

বুদ্ধদেব পুরুষকার জাগাইয়া উদ্যমের সহিত সাধনার উপদেশ দিয়াছেন। তাঁহার উক্তিঃ—'তোমার নিজেকেই উদ্যমের সহিত মঙ্গলাচরণ করিতে হইবে। তোমাকেই অষ্টাঙ্গ-মার্গ ধরিয়া চলিতে হইবে, তোমাকেই শীল পালন করিতে হইবে। তোমাকেই ধ্যান-পরায়ণ হইয়া মুক্তি লাভ করিতে হইবে। আমি কেবল পথের পরিচয় দিতে পারি মাত্র। তোমাকেই জাগ্রত হইতে হইবে; তুমি আলস্যপরায়ণ হইলে চলিবে না। তোমার চিত্তকে সম্যক্ সঙ্কল্প দ্বারা জাগাইয়া তোল; কারণ নির্ব্বীর্য্য অলস ব্যক্তি জ্ঞানলাভ করিতে পারে না। মন, বাক্য ও কর্ম্ম শুদ্ধ কর। নিজেই চেষ্টা করিয়া পাপাভিলাষ হইতে তোমার চিত্তকে উদ্ধার কর। প্রবল জলপ্রবাহ যেমন সুপ্তগ্রাম ভাসাইয়া লইয়া যায়, পাপপ্রমত্ত ব্যক্তিকেও মৃত্যু তেমনি নিজ অধিকারে লইয়া যায়। হে নির্ব্বাণকামী মানব, ধর্ম্মকে তোমার বিচরণের প্রমোদকানন কর; ধর্ম্মকে তোমার আনন্দক্ষেত্র কর; ধর্ম্মই তোমার প্রতিষ্ঠান হউক; ধর্ম্মই তোমার জ্ঞাতব্য বিষয় হউক। যাহাতে ধর্ম্ম ম্লান হইতে পারে, এরূপ আলোচনা, চিন্তা বা সঙ্গ বা কর্ম্ম করিবে না। সৎসঙ্গে বা সুভাষিত সত্যালোচনায়, পবিত্র কল্যাণময় চিন্তায় ও কর্ম্মে তোমার সময় অতিবাহিত হউক। তুমি স্থিরধী, সুপণ্ডিত সাধুদের সঙ্গ কর; তাঁহারা তোমাকে ধর্ম্মপথ দেখাইয়া দিবেন। তোমরা আলস্য, জড়তা ও

স্বার্থবুদ্ধি পরিত্যাগ করিয়া জীব-কল্যাণার্থে ও ধর্ম্মার্থে জাগ্রত হও; তোমরা ধর্ম্মলাভ ও নির্ব্বাণ-লাভের জন্য অনলস দৃঢ়তা অবলম্বন কর। সময়ের সদ্ব্যবহার কর; শুভ মুহূর্ত্ত চলিয়া যাইতে দিও না। ত্বরায় বাসনাদি জয় করিয়া ধর্ম্মপথে অগ্রসর হও। সুযোগ হারাইলে পরে তোমাদিগকে অনুতাপ করিতে হইবে। বুদ্ধদেব আনন্দকে বলিয়াছিলেন—"তোমরা আপনারাই আপনার প্রদীপ ও নির্ভরস্থল হও। অন্য কাহারও উপর নির্ভর করিও না বা কাহারও প্রত্যাশা করিও না। ধর্ম্মই প্রদীপ, আপনার সেই প্রদীপ দৃঢ়হস্তে ধারণ করিয়া, সত্যকে আশ্রয় করিয়া নির্ব্বাণের সন্ধান কর।" বুদ্ধদেবের শেষ কথা:—"সংযোগোৎপন্ন পদার্থ মাত্রেরই ক্ষয় অবশ্যম্ভাবী। যাহা অবিনশ্বর, তাহারই সন্ধান কর। আপনার অবিচলিত অধ্যবসায় অবলম্বন করিয়া নির্ব্বাণ-পদ লাভ কর।"

৮। বুদ্ধদেব সকল মলিনতা অপেক্ষা অবিদ্যাকে (বা অজ্ঞানতাকে) প্রধান বা অধিকতর মলিনতা বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। এই অবিদ্যা কি? অবিদ্যা মানে অজ্ঞানতা; ও এই অবিদ্যা বা অজ্ঞানতা-প্রসূত প্রভাব সংস্কারাদিকেও কখন কখন অবিদ্যা বলা হয়। আমাদের স্বতন্ত্র আমিত্ব-বুদ্ধি ও মমত্ব-বুদ্ধি বা 'আমি' 'আমার' ভাবই অবিদ্যা-প্রসূত মোহ ও ভ্রান্ত সংস্কার। এই স্বতন্ত্র আমিত্ব-বুদ্ধি-রূপ ভ্রান্ত ধারণা হইতেই আমাদের আমিত্ব-তৃপ্তির বিবিধ তৃষ্ণা, স্বার্থপরতা, অহঙ্কার, ক্রোধ, দ্বেষাদির উদ্ভব হয়। ইহাই আমাদের সকল সঙ্কীর্ণতা ও স্বার্থবুদ্ধির মূল কারণ ও ইহাই সকল তৃষ্ণা ও পাপাদির উৎস। আমাদের আমি-ভাব সামান্য মাত্র থাকিলেও, তাহা হইতেই স্বার্থ-কামনাদির উদ্ভব হইবেই। এই 'আমি' 'আমার' ভাবই প্রধান মোহ বা অবিদ্যাপ্রসূত ভ্রান্ত ধারণা, ইহা 'প্রতীত্য সমুৎপাদ' অধ্যায়ে বিশেষ

রূপে বলা হইয়াছে। ইহা পরিত্যাগ করিতে পারিলেই তৃষ্ণা ও ষড়রিপু প্রভৃতির লোপ হয় ও আমাদের পবিত্রতালাভ ও নির্ব্বাণ-মুক্তি-লাভ হয়। মানব এই অবিদ্যা ও অজ্ঞানতার বশে এই অহং-ভাবকেই চিরসত্য বলিয়া মনে করে। এই ভ্রান্ত-সংস্কার বশতঃ সাংসারিক লোকেরা এই আমিত্ব অহঙ্কারাদি বাড়াইবার জন্য বড়ই ব্যস্ত হয়। সে যতই নিজেকে ফুলাইয়া ফাঁপাইয়া বড় করিয়া তুলে ও নিজেকে জাহির করিতে চেষ্টা করে, ততই নির্ব্বাণের দিক্ হইতে ( বা ভগবানের দিক্ হইতে ) আরও দূরে চলিয়া যায়। এই আমিত্ব-বুদ্ধির ও তৃষ্ণার যত ত্যাগ হয়, ততই অন্তরের ব্রহ্মভাব ফুটিয়া উঠে ও ততই আমরা নির্ব্বাণের দিকে অগ্রসর হই। এই আমিত্ব ও তৃষ্ণার একেবারে নির্ব্বাণ হইলেই আমরা নির্ব্বাণ-মুক্তি লাভ করি ও তখন বিশ্বপ্রাণীর সহিত সমপ্রাণতা-লাভ হয় ও আমরা তখন অন্তরের সার সত্য ( বা পরমাত্মাকে ) সম্যক্ উপলব্ধি করিতে পারি। "By rooting out our egoism and *trishna*, we can realise *Atman*, the Truth" (Swami Turiananda). কিন্তু এই আমিত্বের নির্ব্বাণ করা বড়ই কঠিন। ভগবানের কার্য্যে বা জীবের মঙ্গলের জন্য নিজেকে বলিদান দিতে পারিলে বা একেবারে উৎসর্গ বা নিবেদন করিতে পারিলে, (by unconditional surrender of our personality to God for His work of uplift and benefitting humanity), তবে আমরা আমাদের আমিত্বকে নির্ব্বাপিত করিতে পারি। নচেৎ সহজে আমিত্বের নির্ব্বাণ হয় না। বুদ্ধদেব আমিত্বের নির্ব্বাণের জন্য আমাদের নিজ ক্ষুদ্র সুখ দুঃখ, স্বার্থতৃষ্ণাদি একেবারে বিসর্জ্জন দিয়া, নিজেকে জীবের কল্যাণের জন্য একেবারে উৎসর্গ করিতে উপদেশ দিয়াছেন ও নিজ জীবনের দৃষ্টান্ত দ্বারা তিনি ইহা দেখাইয়া গিয়াছেন।

নিষ্ঠার সহিত সাধনা ও কল্যাণ-কর্ম্মে একেবারে আত্মোৎসর্গ ভিন্ন এই আমিত্ব ও তৃষ্ণার সম্পূর্ণ নির্ব্বাণ হয় না।

এই বিষয়ে বুদ্ধের উপদেশ, "হে মানব, তুমি সকল সংশয় ত্যাগ করিয়া সার সত্যানুসন্ধানে প্রবৃত্ত হও। ঐ সত্যের বীজ তোমার অন্তরে প্রচ্ছন্ন আছে। তোমার ক্ষুদ্র সত্তানুভূতি কি তোমাকে বিমল আনন্দ দান করিতে পারে? তুমি ক্ষুদ্রতা ত্যাগ করিয়া বিরাট্‌কে গ্রহণ কর। * * * ক্ষুদ্র স্বার্থ ত্যাগ করিয়া পরার্থে জাগ্রত হও। নিজের ক্ষুদ্র সুখ দুঃখ পরিত্যাগ করিয়া, স্বার্থকামনাদি একেবারে বিসর্জ্জন দিয়া, তাহাদের নির্ব্বাণ করিয়া পরার্থে আত্মোৎসর্গ কর। ক্ষুদ্র স্বার্থের ও সুখদুঃখের বন্ধন ছিন্ন করিতে পারিলেই তুমি সত্যের বিমল জ্যোতিঃ সাক্ষাৎকার করিতে সমর্থ হইবে। তখন দেখিতে পাইবে, তুমি যে কল্যাণ লাভ করিয়াছ, তাহা কত গভীর, কত পরিপূর্ণ, কত অনন্ত-প্রসারী! হে ধর্ম্মার্থিন্! তুমি তোমার প্রীতিকে বাধাহীন ও সীমাহীন করিয়া সর্ব্বজীবে সর্ব্বদেশে প্রসারিত কর। তুমি ইহ-জীবনেই স্বীয় ক্ষুদ্র ব্যক্তিত্বের গণ্ডী পরিত্যাগ করিয়া এই বিরাট্ সত্তা অনুভব করিতে পার।" স্বীয় ক্ষুদ্র সত্তার সম্পূর্ণ বিসর্জ্জন এবং বিরাট্ সত্তার মধ্যে অবস্থানই বৌদ্ধ জীবনের শ্রেষ্ঠ পরিণতি। কিন্তু নির্ব্বাণ-মুক্তি না হইলে এ অবস্থালাভ হয় না। বুদ্ধদেবের নির্ব্বাণের মর্ম্ম একদিকে আমিত্ব ও যাবতীয় তৃষ্ণাদির বিসর্জ্জন বা নির্ব্বাণ, অন্যদিকে নিজের প্রীতি, মৈত্রী ও করুণা সর্ব্বজীবের প্রতি প্রসারিত করা, ব্যক্তি-গত জীবন ত্যাগ করিয়া, বিশ্বপ্রেমে জাগ্রত হইয়া স্বীয় জীবনকে বিশ্ব-জীবনের সহিত একীভূত করা—নিজেকে বিশ্বমানব-রূপে পরিণত করা।

এই তৃষ্ণা কিরূপে যায়? বুদ্ধদেবের মতে, কল্পনা ত্যাগ করিয়া সম্যক্ দৃষ্টি ও বিচারের দ্বারা বিষয়-রূপের অনিত্যতা, মানবশরীরের অনিত্যতা,

মরীচিকা-তুল্য বিষয়ানন্দের পরিণাম দুঃখ, এই পরিণাম দর্শন, বিষয়-তৃষ্ণার অশেষ দোষদর্শন, পাপকর্ম্ম ও পাপ-লালসার ফল এবং তৃষ্ণা হইতেই সংসারের যাবতীয় দুঃখের উৎপত্তি হয় ও তৃষ্ণানুসরণের কর্ম্মফলে এই দুঃখময় পৃথিবীতে পুনর্জ্জন্ম হয়, ও তজ্জন্য বহু দুঃখ পাইতে হয়, এই সকল ভালরূপ উপলব্ধি করিলে, জীব পাপবাসনা ও যাবতীয় তৃষ্ণাত্যাগের জন্য কৃতসঙ্কল্প হয়; তখন শীলপালন, অষ্টাঙ্গমার্গ অবলম্বন, বিবেকবৈরাগ্য, দুঃসঙ্গ-ত্যাগ, শম-দম-প্রত্যাহার, সৎসঙ্গ ও জপধ্যান অভ্যাস দ্বারা ও জীবসেবা দ্বারা তৃষ্ণা জয় করিতে সমর্থ হয়। কিন্তু যাহার মন হইতে অহং-বুদ্ধি নিঃশেষে দূরীভূত হয় নাই, তিনি তৃষ্ণা সম্পূর্ণরূপে পরিত্যাগ করিতে পারেন না। এই অহং-বুদ্ধিই সমস্ত তৃষ্ণা, সমস্ত অকল্যাণ, সমস্ত পাপ, সমস্ত ভ্রান্তির উৎস। ক্ষুদ্র একখণ্ড মেঘ যেমন বৃহৎ সূর্য্যকে আবৃত করে, এই অহং-বুদ্ধিও তেমনি বিশ্বসত্তা ও বিশ্বব্যাপী আনন্দকে অদৃশ্য ও অবোধ্য করিয়া রাখে। এই অহংভাব ও তৃষ্ণাকে নির্ব্বাপিত করিতে পারিলেই আমরা শান্তি, পবিত্রতা, বিশ্বপ্রেম এবং অন্তরের সার সত্য বা ব্রহ্মকে উপলব্ধি করিতে পারি। জগৎ-হিতার্থে বা জীব-সেবার্থে বা কোন মহৎ উদ্দেশ্যে আত্মোৎসর্গ ব্যতীত অহংভাবের সম্পূর্ণ নির্ব্বাণ হয় না! এই জন্যই ব্রহ্মে বা লোক-হিতার্থ ব্রহ্ম-কর্ম্মে আত্মোৎসর্গ প্রয়োজন।

৯। বুদ্ধের সর্ব্বজীবে সমভাব ও প্রীতি। বুদ্ধদেবের মতে জীব-মাত্রই তুল্য, কোন জীবই ঘৃণার পাত্র অথবা বিদ্বেষ ও হিংসার পাত্র নহে। সকলকেই সমদৃষ্টিতে দেখিতে হইবে * ও সকলের উপরই সমভাবে অহিংসা, সমপ্রাণতা ও প্রীতির ভাব পোষণ করিতে হইবে এবং সর্ব্ব-ভূতহিতে রত হইতে হইবে। সর্ব্বজীবের মধ্যে ব্রহ্ম সমভাবে বর্ত্তমান

* গীতায়ও আছে, জ্ঞানীরা সর্ব্বজীবে সমদর্শী হন (গীতা ৫।১৮)

( "সর্ব্বস্য চাহং হৃদি সন্নিবিষ্টো" গীতা ১৫।১৫। )। এই বিশ্ব ব্রহ্মাণ্ডের দেব-মানব, জীব-জন্তু ও নরকস্থ প্রাণী সকলেরই সুখশান্তি ও নিরাপদ কামনা করিতে হইবে, সকলেরই কল্যাণভাবনায় সদা চিত্ত পরিপূর্ণ রাখিতে হইবে। এইরূপ শুভ চিন্তাই তাহার প্রতিদিন ভাবনা হইবে। বিশ্বপ্রেমই তাঁহার সাধনার পরিণতি। বিশ্বের হিতসাধনই তাহার কর্ম্ম এবং ব্রত। সকলের সহিত মূল ঐক্য সম্বন্ধে আমরা অজ্ঞান বলিয়াই আমরা পরস্পরের প্রতি ক্রোধ, দ্বেষ, হিংসা প্রভৃতি পোষণ করি। কিন্তু আমিত্ব ভাবের লোপ হইলে সকলের সহিত সমপ্রাণতা ও বিশ্বপ্রেমের অনুভূতি হয়। বৌদ্ধ সাধনার লক্ষ্য—পরাজ্ঞান ও বিশ্বপ্রেম লাভ করা।

১০। বৌদ্ধদের সাধনা কতকটা হিন্দুদের সাধনাপদ্ধতির ন্যায়। Theosophical books হইতে জানা যায়—হিন্দুদের সাধনার পন্থা ও বৌদ্ধদের সাধনার পন্থা একই রকম। হিন্দুরা যেরূপ নিম্নলিখিত ৪টী অবলম্বন পাইয়া সাধন করে; যথা ;—( ১ ) বিবেক, ( ২ ) বৈরাগ্য (৩) ষট্সম্পত্তি :—শম, দম, উপরতি, তিতিক্ষা, শ্রদ্ধা ও সমাধান ; এবং ( ৪ ) মুমুক্ষত্ব বা মুক্তি অথবা নির্ব্বাণমুক্তি লাভের ইচ্ছা ; বা সার সত্য উপলব্ধির ইচ্ছা, ( বা ঈশ্বরের সহিত ভক্তি ও অনুরাগের সহিত যোগযুক্ত ও মিলিত হইবার ইচ্ছা )। বৌদ্ধসাধকেরাও উক্ত চারিটী অবলম্বন লইয়াই সাধন করিয়া থাকেন ; কেবল উক্ত প্রণালীচতুষ্টয়ের পালি ভাষায় স্বতন্ত্র নাম আছে। যথা, বিবেককে তাঁহারা মনোদ্বার-ভঞ্জন বলেন। ব্রহ্মের নিকট অগ্রসর বা নির্ব্বাণমুক্তি লাভের পন্থা কতকটা সকল ধর্ম্মেই একই রকম। রামকৃষ্ণ পরমহংস বলিয়াছেন, "যত মত তত পথ"। সকল ধর্ম্মেই ব্রহ্মের দিকে অগ্রসর হওয়া যায় ; তিনি বিভিন্ন ধর্ম্মের সাধন দ্বারা, তাহা স্বীয় জীবনে উপলব্ধি করিয়া দেখাইয়া গিয়াছেন

ও সর্ব্ব ধর্ম্মের সমন্বয় করিয়া গিয়াছেন। অধিকাংশ ধর্ম্মেই ভিতরের মূল কথা অনেকটা একই। বাহিরের কথায়ই কেবল তারতম্য দেখা যায়। বৌদ্ধধর্ম্মের প্রধান পার্থক্য এই;—বুদ্ধদেব কোন-স্থানে "ভগবানকে ভক্তি কর" এই কথা বলেন নাই। ভগবান্ অর্থাৎ সগুণ ব্রহ্ম। [সগুণ ব্রহ্ম বা নারায়ণ নির্গুণ ব্রহ্মের বিগ্রহ মূর্ত্তি স্বরূপ হইয়া জগৎ পালন করিতেছেন। ভগবান নিজেই বলিয়াছেন, আমিই ব্রহ্মের প্রতিমা বা মূর্ত্তি স্বরূপ। ব্রহ্মণোহিপ্রতিষ্ঠাহম্ (গীতা ১৪।২৭)] বুদ্ধদেবের উপাসনা প্রকৃত পক্ষে নির্গুণ ব্রহ্মের উপাসনা। সেই অনন্ত ব্যাপ্ত মহাকাশ-রূপী নির্গুণ ব্রহ্মের বা পরমাত্মার কোনরূপ মূর্ত্তি নাই। তাঁহাকে তিনি সার সত্য, বিশ্বসত্তা 'জগদালয়' এইরূপ নামে বলিয়াছেন। নির্গুণ ব্রহ্মের সাধনা সর্ব্বভূতে সমবুদ্ধি ও সর্ব্বভূতে বিশ্বপ্লাবিনী প্রেম ও করুণা দ্বারা করিতে হয়। এই জন্য এই ধর্ম্মের সাধনা কতকটা স্বতন্ত্র ও কঠিন। এতে আদৌ 'আমি, আমার' ভাব নাই। 'আমার ভগবান্'—এই ভাবও নাই। শুধু নির্ব্বাণ-লাভ হইলে নির্গুণ ব্রহ্মের উপলব্ধি ততটা হয় না। তখন সগুণ ব্রহ্মের উপলব্ধি হয়। পরিনির্ব্বাণ-লাভ হইলে, অহং-ভাবের সম্পূর্ণ বিলোপ হয় ও তখন সেই সার সত্য বা অনন্ত ব্যাপ্ত নির্গুণ ব্রহ্মের উপলব্ধি হয়। বুদ্ধধর্ম্ম প্রকৃতপক্ষে পরি-নির্ব্বাণলাভের সাধনা। ইহা বড় কঠিন ও উচ্চ স্তরের সাধনা। এই নির্গুণ-ব্রহ্মের সাধনা কিরূপে করিতে হয়, তাহা গীতার দ্বাদশ অধ্যায়ে ৩ এবং ৪ শ্লোকে সংক্ষিপ্তভাবে আছে—

"যে ত্বক্ষরমনির্দ্দেশ্যমব্যক্তং পর্য্যুপাসতে।
সর্ব্বত্রগমচিন্ত্যঞ্চ কূটস্থমচলং ধ্রুবম্॥
সন্নিয়মোন্দ্রিয়গ্রামং সর্ব্বত্র সমবুদ্ধয়ঃ।
তে প্রাপ্নুবন্তি মামেব সর্ব্বভূতহিতে রতাঃ॥" গীতা ১২।৩।৪

বাংলা। "অক্ষরে পূজয়ে যারা, অনির্দ্দেশ্য, চিন্তাতীত,
সর্ব্বত্রব্যাপী, অব্যক্ত, ধ্রুব, স্থির, কূটস্থিত॥
সংযমি ইন্দ্রিয়গণ, সমবুদ্ধি সমুদায়।
সর্ব্বভূত-হিতে রত—তারাও আমাকে পায়॥"

বুদ্ধদেবের সাধনপ্রণালী অনেকটা এই রকম। ইন্দ্রিয়কে সংযত করিয়া তৃষ্ণা ও আমিত্বকে নির্ব্বাপিত করিয়া, সর্ব্বভূতে সমভাবাপন্ন হইয়া, বাধাশূন্য বৈরী-শূন্য বিশ্বপ্লাবিনী মৈত্রী ও করুণা অবলম্বন করিয়া, নিরন্তর সর্ব্বভূতহিতে রত হইয়া সেই সর্ব্বত্র-ব্যাপ্ত অনির্দ্দেশ্য অব্যক্ত চিন্তাতীত নির্গুণ ব্রহ্মের (বা জগতের আলয়স্বরূপ সর্ব্বব্যাপ্ত পরমাত্মার) উপলব্ধির সাধনা করিতে হয়। ইহা বড় কঠিন। গাঢ় ভক্তির আশ্রয় করিয়া সগুণ-ব্রহ্ম বা ভগবানের আরাধনা করা বরং সহজ। সেইজন্য গীতায় ঐ শ্লোকের পরের শ্লোকেই আছে, "অব্যক্তে আসক্তদের ক্লেশ সমধিকতর। দুঃখেতে অব্যক্তে গতি পায় দেহধারী নর॥" (গীতা ১২॥৫) নির্গুণ ব্রহ্মে আসক্ত দেহধারী মানবের সিদ্ধিলাভে অধিকতর ক্লেশ হইয়া থাকে। কারণ, দেহিগণ অতি কষ্টে নির্গুণ ব্রহ্ম-বিষয়ক নিষ্ঠা লাভ করিয়া থাকে। তবে যাবতীয় তৃষ্ণা ও আমিত্বের নির্ব্বাণসাধনা হিন্দু ও বৌদ্ধ ধর্ম্মে অনেকটা এক প্রকারের। Theosophyর মতে angels বা দেবতাদিগের জন্যই প্রধানতঃ নির্গুণ ব্রহ্মের সাধনা, দেহী মনুষ্যদের ইহা সাধন করা কঠিন। ইহা অপেক্ষাকৃত উচ্চধর্ম্ম। দেহিগণের পক্ষে সগুণ-ব্রহ্মের সাধনা সহজ ও তাহা সহজে বোধগম্যও বটে। কিন্তু জগতে যদি কেহ নির্গুণ-ব্রহ্মের সাধনা ইচ্ছা করেন, সেই মহাধর্ম্ম শিখাইবার জন্য এক এক মন্বন্তরে এক এক জন বুদ্ধদেব জগতে অবতীর্ণ হন। তিনিই পরিনির্ব্বাণলাভের পন্থা-স্বরূপ এই মহাধর্ম্ম প্রচার করিয়া থাকেন। (বুদ্ধদেবের মত কতকটা

হিন্দুদের জ্ঞানপন্থী সাধুদের মত। সকলের ভিতরেই এক আত্মা বর্ত্তমান, এইজন্য সকলকেই তাঁরা সমবুদ্ধিতে দেখেন। তাঁরা বলেন তুমিও সেই আত্মা কেবল সাংসারিক মায়া মোহ আচ্ছন্ন হইয়া আছ, তাই নিজ স্বরূপ উপলব্ধি করিতে পারিতেছে না। তুমি মায়া মোহ ত্যাগ করিয়া ( আমিত্ব ও তৃষ্ণাকে ত্যাগ করিয়া ) নিজ স্বরূপে অবস্থান কর। তত্ত্বমসি। )

১১। হিন্দুধর্ম্মের ধ্যান ভক্তিমূলক এবং ব্রহ্মের কোন রূপ-কল্পনা করিয়া সেই মূর্ত্তির ধ্যানেরও বিধি আছে। নির্গুণ-ব্রহ্মের কোন রূপ নাই বা রূপ-কল্পনাও নাই। বুদ্ধদেব কোন রূপ-কল্পনা আশ্রয় করিতেও বলেন নাই। ইহা ভক্তিমূলক না হইয়া করুণামূলক ও মৈত্রীমূলক হইয়াছে। সকল প্রকার তৃষ্ণা ও আমিত্ব নির্ব্বাপিত করিয়া, সর্ব্বত্র সমবুদ্ধি হইয়া, ও বৈরীশূন্য, বাধাশূন্য, বিশ্বপ্লাবিনী করুণা ও মৈত্রীতে তন্ময় হইয়া সর্ব্বভূতহিতে রত হইয়া নির্ব্বাণ-লাভ ঘটিলে, নির্গুণ-ব্রহ্ম বা পরমাত্মা বা সার সত্যের উপলব্ধি হয়। বৌদ্ধ-ধর্ম্মের মন্ত্র, "ওঁ মণিপদ্মেহুম্" অর্থাৎ ওঁ পরমাত্মা মণি-রূপে পদ্মে পদ্মে বিরাজ করিতেছেন। জগতের প্রতি পরমাণুর ভিতরে মণিরূপে বিরাজ করিতেছেন। "অহমাত্মাগুড়াকেশ সর্ব্বভূতাশয়ে স্থিতঃ"। গীতা—১০।২০॥ এই মহাকাশ-রূপী অনন্তব্যাপ্ত নির্গুণ-ব্রহ্মের কোন মূর্ত্তি নাই। সেই হেতু নির্গুণ-ব্রহ্মের সাধনার কোন মূর্ত্তি-ধ্যান নাই ; কোন মূর্ত্তি-কল্পনাও নাই। ইহার কিরূপে ধ্যান করিতে হয়, শ্রীভগবান্ অর্জ্জুনকে উত্তর-গীতায় উপদেশ দিয়াছিলেন—

"যাবৎ পশ্যেৎ খগাকারং তদাকারং বিচিন্তয়েৎ।

'খ' মধ্যে কুরু চাত্মানমাত্মমধ্যে চ খং কুরু।

আত্মানং খ-ময়ং কৃত্বা ন কিঞ্চিদপি চিন্তয়েৎ॥" উত্তরগীতা—১॥৯।

এই দৃশ্যমান গগনমণ্ডল যত দূর দেখা যায়, সেই বিশ্বব্যাপী পরমাত্মা বা পরব্রহ্মকে তত দূর ব্যাপ্ত মনে কর, বা মহাকাশের ন্যায় অনন্ত ব্যাপ্ত চিন্তা কর। এই অনন্ত ব্যাপ্ত মহাকাশ মধ্যে তিনি বা পরমাত্মা বর্ত্তমান রহিয়াছেন বা বিশ্বব্যাপ্ত পরমাত্মার মধ্যেই মহাকাশ বর্ত্তমান রহিয়াছে, মনে কর। এবং নিজের আত্মাকে সেই মহাকাশরূপী পরমাত্মাময় মনে করিয়া, (সেই আত্মাতে একাগ্র মনোযোগস্থাপন করিয়া, আত্মসংস্থ হইয়া ধারণা ধ্যান কর,) আর কিছুই চিন্তা করিও না। উত্তরগীতা ১।৯ (আত্মসংস্থং মনঃ কৃত্বা ন কিঞ্চিদপি চিন্তয়েৎ। ভগবদ্‌গীতা ৬॥২৫।)

এই মহাকাশরূপী সর্ব্বব্যাপ্ত অমূর্ত্ত পরমাত্মা বা নির্গুণ-ব্রহ্মের রূপ-কল্পনা হিন্দুমতেও নাই। তবে তাঁহার পূজার জন্য চিহ্নমাত্র কল্পনা আছে। সেই সর্ব্বব্যাপ্ত সর্ব্বমঙ্গলময় শিব বা নির্গুণ-ব্রহ্মের পূজার জন্য হিন্দুগণ শিবলিঙ্গ (অর্থাৎ চিহ্নের) পূজা করিয়া থাকেন; তিনি প্রকৃত পক্ষে অমূর্ত্ত, এইজন্য শিবের মূর্ত্তি গড়িয়া পূজা করা নিষেধ। তিনি আধারে আধারে, পদ্মে পদ্মে, পরমাণুতে পরমাণুতে মণিরূপে বিরাজ করিতেছেন। ঐ গৌরীপীঠস্থ শিবলিঙ্গের প্রকৃত অর্থ এই :—গৌরীপীঠ বা পদ্মমধ্যে মঙ্গল বা শিবরূপী অমূর্ত্ত নির্গুণ-ব্রহ্ম মণিরূপে বিরাজিত। সেইজন্যই বৌদ্ধগণের মন্ত্র,—ওঁ মণিপদ্মে হুম্"। পদ্মস্থিত মণিরূপে পরমাত্মাকে চিন্তা বা ধ্যান কর।

১২। বুদ্ধদেব ধর্ম্মের উচ্চস্তরে উঠিবার জন্য ৪ ধ্যান ও ৭ পারমিতা অবলম্বন করিতে বলিয়াছেন। কিন্তু সকল ধর্ম্মার্থীর পক্ষে চার আর্য্য সত্য উপলব্ধি, নামসাধন, শীলপালন ও অষ্টাঙ্গ মার্গ অবলম্বন ব্যবস্থা করিয়াছেন। তিনি বলিয়াছেন—"শীলপালন ও অষ্টাঙ্গ পথ অবলম্বন করিয়াই তুমি নির্ব্বাণ লাভ করিতে পারিবে।" তথাগত চার আর্য্য সত্য ও অষ্টাঙ্গ-মার্গ সম্বন্ধে এইরূপ বলিয়াছেন—"যিনি দুঃখের

অস্তিত্ব, ইহার উৎপত্তির কারণ এবং নিবৃত্তির উপায় সত্য ভাবে উপলব্ধি করিয়াছেন, তিনি মুক্তির সরল পথ অবলম্বন করিয়াছেন।”

(১) “সম্যক্ দৃষ্টিই তাঁহার আলোকবর্ত্তিকা স্বরূপ; (২) সম্যক্ সঙ্কল্পই তাঁর পথ প্রদর্শক ও চালক হইয়া পথ স্থির করিয়া দিবে। (৩) সম্যক্ বাক্যই তাঁহার পথিমধ্যস্থ প্রতিষ্ঠানক্ষেত্র; (৪) সম্যক্ কর্ম্মান্ত (বা সম্যক্ ব্যবহার)ই তাঁহার গতি সরল করিবে। (৫) সম্যক্ আজীব (জীবিকা) তাঁহাকে বিশুদ্ধ অন্ন গ্রহণ করাইয়া বিমল আনন্দ দান করিবে। (৬) সম্যক্ ব্যায়াম বা সম্যক্ প্রচেষ্টাদ্বারা তাঁহার গমনের পাদক্ষেপ ঠিক হইবে ও কদাচ তাঁহাকে সংযম অতিক্রম করিতে দিবে না। (৭) সম্যক্ স্মৃতিই তাঁর নিঃশ্বাস, কারণ সাধুচিন্তা, আলোচনা ও সঙ্গ দ্বারা তাঁর চিত্ত পবিত্র থাকিবে; এবং সম্যক্স্মৃতি তাঁহাকে অপবিত্র চিন্তা ও সঙ্গ করিতে দিবে না। (৮) সম্যক্ ধ্যানে তিনি বিমল শান্তি ও সত্য লাভ করিবেন। জীবনের গভীর তত্ত্বসমূহের মনন ও ধ্যান দ্বারা তিনি পরাজ্ঞান, সারসত্য ও আনন্দ উপলব্ধি করিবেন।”

নামসাধন, শীলপালন ও অষ্টাঙ্গমার্গ অবলম্বনই ধর্ম্মলাভের প্রধান উপায়। বৌদ্ধদেরও মন্ত্র উচ্চারণ করিয়া নাম-সাধন আছে। বৌদ্ধধর্ম্মে বিভিন্ন মন্ত্র নাই। “ওঁ মণিপদ্মেহুম্”ই প্রধান মন্ত্র। হিন্দু ধর্ম্মে যে ভাবে নাম-সাধন করিতে হয়, বৌদ্ধমতেও কতকটা সেই মত জগদালয়-রূপী পরমাত্মায় মনোযোগ স্থাপন করিয়া বা পদ্মস্থ মণিরূপী পরমাত্মায় মনোযোগ স্থাপন করিয়া নামসাধনের ব্যবস্থা আছে। হিন্দুমতে নামসাধন ত্রিসন্ধ্যায় করিতে হইবে ও দুই ধর্ম্মেই নামসাধন যথাসম্ভব সর্ব্বদা সর্ব্বাবস্থায় করিতে পারিলে ভাল হয়, এইরূপ উপদেশ আছে। দার্জ্জিলিং অঞ্চলের মঠাদিতে গেলে দেখা যায়, লামারা সর্ব্বদা নামসাধন করিতেছেন ও ঐ মন্ত্রযুক্ত prayer-wheel ঘুরাইতেছেন।

প্রতি মঠে মঠে বহু নাম-সম্বলিত prayer-wheel প্রায় সর্ব্বদাই ঘুরান হইতেছে। কিন্তু নামসাধন প্রণালী কিরূপে ঠিক ভাবে করিতে হয়, না জানায় ইহা এখন কতকটা ( mechanical ) ব্যবহার মাত্র হইয়াছে। **Prayer wheel** mechanically মাত্র প্রায় সর্ব্বদাই ঘুরান হইতেছে। সদ্‌গুরুর নিকট দীক্ষিত হইয়া, তাঁর নিকট প্রণালী জানিয়া ঠিক প্রণালীমত নাম সাধন করিতে পারিলে, এই নাম-সাধন ও ল-পালন হইতেই মনের মলিনতা নষ্ট হইয়া ধর্ম্মের উচ্চাবস্থা লাভ হয়, ষড়রিপু-দমন ও তৃষ্ণাদির জয় হয় ও ক্রমে ধ্যান, ধারণা ও সমাধিলাভ হইয়া সার সত্যের উপলব্ধি হইয়া থাকে। অষ্টাঙ্গ মার্গ প্রকৃত পক্ষে কতকটা ( general rules of the Path ) ঠিকমত পথপরিচালনের ব্যবস্থা ও যথাযথ পথের পরিচালক এবং নাম-সাধন ও শীল-পালনই প্রধান সাধন। নাম-সাধন করিতে হইলে হিন্দু-সাধনার ন্যায় সাধক এই চারিটী অবলম্বন করিয়া সাধন করিবেন। (১) বিবেক, ( ২ )-বৈরাগ্য, ( ৩ ) ষট্‌-সম্পত্তি ও ( ৪ ) মুমুক্ষা। ইহা পূর্ব্বে বলা হইয়াছে।

১৩। শিক্ষার্থীর পথ ( or Probationary's path ):—মন্ত্র গ্রহণ করিয়া ( ১ ) বিবেক ( ২ ) বৈরাগ্য, ( ৩ ) ষট্‌-সম্পত্তি ও ( ৪ ) মুমুক্ষত্ব, এই চারিটী অবলম্বন করিয়া নাম-সাধন, শীল-পালনাদি করিয়া নিয়মিত সাধন করণাদির নাম শিক্ষার্থীর পথে প্রবেশ করা। হিন্দু মতেও এইরূপ সাধন করিবার ব্যবস্থা। যে প্রথমে এই সাধনপথে প্রবর্ত্তিত হয়, হিন্দু-মতে তাহাকে প্রবর্ত্ত বলে এবং বৌদ্ধ-মতে তাহাকেই শ্রাবক বলে। শ্রাবক শব্দের অর্থ—যে শুনে। এইরূপ ধর্ম্মের কথা, সাধু ও গুরুবাক্যাদি শুনিয়া বা সদ্‌গ্রন্থাদি পড়িয়া ধর্ম্মপথে ক্রমে ক্রমে তাহার শ্রদ্ধা জন্মে ও ধর্ম্মলাভার্থ সে তখন এইপথে ও সাধনায় প্রবর্ত্তিত হয়। ক্রমে প্রকৃত সাধুদের সঙ্গ করার ফলে ও

সাধন করিতে করিতে ক্রমে তাহার ইহাতে অনুরাগ জন্মে। তখন সে অপেক্ষাকৃত উৎসাহ ও উদ্যমের সহিত সাধন করে। তখন তাহাকে হিন্দুমতে সাধক বলে ও বৌদ্ধমতে শ্রমণ বলে। শ্রমণ অর্থ যে শ্রম সহকারে উৎসাহ-যুক্ত হইয়া সাধন ও অভ্যাসাদি করে। শ্রমণ বা সাধকাবস্থায় সে গৃহস্থ অবস্থায় থাকিতে পারে। সাধকাবস্থায় এইরূপ নাম-সাধন, শীল-পালন ও অষ্টাঙ্গমার্গ অবলম্বন ফলে ক্রমশঃ যখন তাহার ষড়রিপু দমিত হইয়া আসে, কাম, ক্রোধ, দ্বেষ, অহঙ্কারাদির প্রায় জয় হইয়া আসে ও অনেকটা পবিত্রতা-লাভ হয়, তখন সাধকের সংসার ত্যাগ করিয়া ব্রহ্মকর্ম্মে বা পরহিতায় নিজকে উৎসর্গ করিবার প্রবৃত্তি জন্মে। তখন সে প্রব্রজ্যা গ্রহণ করিয়া নির্ব্বাণ-স্রোতে ব' ব্রহ্মকর্ম্মে আত্ম-সমর্পণ করে। এই প্রব্রজ্যা গ্রহণ ও নির্ব্বাণ-স্রোতে আত্মসমর্পণের সময়ে সে সন্ন্যাস দীক্ষা গ্রহণ করিয়া সংসারাশ্রম পরিত্যাগ করে। তখন তাহাকে হিন্দুমতে পরিব্রাজক ও বৌদ্ধমতে স্রোতপতি বলা হয়। স্রোতপতি শব্দের অর্থ এই, যে নির্ব্বাণ-স্রোতে বা নির্ব্বাণ-পথে বা ব্রহ্মকর্ম্মে পরহিতার্থ আত্মসমর্পণ করিয়াছে। তখন তাহার শিক্ষার্থীর পথ শেষ হয়। তখন সে নির্ব্বাণ-পথের (বা Path of Salvation-এর) পথিক হয়। সাবেক Christian সাধকগণ এই probationary path-কে path of purity বলিতেন।

১৪। নির্ব্বাণ-পথ (or the Path of Salvation)—এই পথে চলিতে হইলে ক্রমে চার অবস্থার মধ্য দিয়া যাইতে হয়। (Marked are these stages) প্রথমাবস্থার হিন্দু-নাম পরিব্রাজক ও বৌদ্ধ-নাম স্রোতপতি বা স্রোতপন্না অর্থাৎ যে নির্ব্বাণ-স্রোতে প্রবেশ করিয়াছে। দ্বিতীয়াবস্থার হিন্দু-নাম কুটিচক ও বৌদ্ধ-নাম সকৃদাগামী; তৃতীয়াবস্থার হিন্দু-নাম হংস ও বৌদ্ধ-নাম অনাগামী অর্থাৎ এ অবস্থায় দেহত্যাগ

হইলে তাহাকে আর পৃথিবীতে আসিতে হয় না এবং চতুর্থাবস্থার হিন্দু-নাম পরমহংস এবং বৌদ্ধ-নাম অর্হৎ। অর্হৎ অবস্থায় তিনি জীবিত কালেই নির্ব্বাণ মুক্তির অবস্থা লাভ করেন। এই নির্ব্বাণ-পথ সম্বন্ধে এই গ্রন্থের শেষে (Seven portals) সাত পারমিতা পরিচ্ছেদে পরিস্কাররূপে লিখিত হইয়াছে। এই সাধন-পথে কি ভাবে চলিতে হইবে ও একে একে সাত ধাপ বা সাত দরজা উত্তীর্ণ হইতে হইবে তাহাও তথায় বিস্তৃত ভাবে লিখিত হইয়াছে। শিক্ষার্থীর পথ তৃতীয় ধাপ বা তৃতীয় দরজা পর্য্যন্ত। এই ধাপ পর্য্যন্ত গার্হস্থ্য জীবন। এই শিক্ষার্থীর পথের শেষে অর্থাৎ তৃতীয় দরজা পার হইবার পূর্ব্বে সাধককে বহু পরীক্ষা, প্রলোভন, বাধা, বিপদ্, অনর্থাদির মধ্য দিয়া যাইতে হয়। এই দরজা পার হওয়া বড় কঠিন। যে কামাদি ষড়রিপু দমন করিয়া স্বীয় আমিত্ব ও স্বার্থকামনাদির সম্বন্ধে সম্পূর্ণ উদাসীন হইয়াছে ও ধৈর্য্যশীল হইয়াছে সেই ইহা পার হইতে পারে। চতুর্থ ধাপে উঠিয়াই হয় সন্ন্যাস নতুবা ব্রহ্মচর্য্য গ্রহণ করিয়া ব্রহ্মকর্ম্মে বা জীবের কল্যাণে আত্মসমর্পণ করিতে পারিলে তবে তিনি চতুর্থ ও পঞ্চম দরজা পার হইতে পারেন; ও তাহা হইলে তাঁহার আমিত্ব-লোপ হয় ও তিনি পরম উচ্চাবস্থা লাভ করেন। ষষ্ঠ ধাপে স্বধু ধ্যান। ধ্যান হইতে সমাধি অবস্থাও তা হইতে পরাজ্ঞান লাভ হয়।

হিন্দু-মতেও এইরূপ ছয় ধাপ বা ছয় দরজা পার হইয়া সপ্তমাবস্থা-লাভ হয়। গীতায় এসম্বন্ধে সঙ্কেতে উল্লিখিত আছে। দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, পঞ্চম ও ষষ্ঠ ধাপে কি কি ভাবে চলিতে হয়, তৎ সম্বন্ধে গীতায় ঐ ঐ নামের অধ্যায়ে উপদেশ দেওয়া আছে। প্রথম ধাপে বিবেক, করুণা ও শ্রদ্ধা জাগ্রত হইয়া সে ধর্ম্মকথা-শ্রবণে ও ধর্ম্মপথে প্রথম প্রবৃত্ত হয়। তখন তাহাকে প্রবর্ত্তক বলা যায়। দ্বিতীয় ও তৃতীয় ধাপই সংসারাশ্রম।

তখন প্রধানতঃ ব্রহ্মার্পণ-বুদ্ধিতে বা কর্ত্তব্য-বোধে নিষ্কাম কর্ম্ম করা ও স্থিতপ্রজ্ঞ লোকদের আদর্শ সম্মুখে স্থাপন করিয়া সংযম ও চিত্তশুদ্ধির নিমিত্ত বিশেষ চেষ্টা করিতে হয়। দ্বিতীয় ও তৃতীয় ধাপে ইন্দ্রিয়-সংযম বা শীল-পালন, নাম-সাধন ও নিষ্কাম কর্ম্মযোগ এবং অষ্টাঙ্গ মার্গগ্রহণই প্রধান অবলম্বন। কিরূপে চিত্তশুদ্ধ করিতে হইবে, তাহাও গীতার দ্বিতীয় ও তৃতীয় অধ্যায়ে শেষের দিকে সংক্ষেপে বর্ণিত আছে। রজোগুণ-সমুদ্ভূত কামনা ও ক্রোধই মোক্ষমার্গের প্রধান অন্তরায়; ইহা তৃতীয় অধ্যায়ে ৩৭ শ্লোকে লিখিত আছে ও শেষে কিরূপে কাম জয় করিয়া তৃতীয় ধাপ পার হইতে হয়, তাহাও তৃতীয় অধ্যায়ের শেষ শ্লোকে আছে। দ্বিতীয় ও তৃতীয় ধাপের একটী প্রধান অবলম্বনই নিষ্কাম কর্ম্মযোগ ও উচ্চ কর্ত্তব্যপালন। চতুর্থ ধাপ হইতেই জ্ঞানমার্গ ও পঞ্চম পর্য্যন্ত কর্ম্ম ও সন্ন্যাস উভয়ই অবলম্বনীয়। চতুর্থ ও পঞ্চমে ধাপে ব্রহ্মকর্ম্ম ও ব্রহ্মধ্যানই তাঁহার পালনীয় কার্য্য। ষষ্ঠ ধাপে শুধু ধ্যান। ধ্যান হইতে চিত্ত পবিত্র থাকিলে, সমাধিলাভ ও তাহা হইতে ব্রহ্ম লাভ হয় ষষ্ঠ ধাপেই ব্রহ্মলাভ হয়।

সাধনপথের প্রথম তিন ধাপ শিক্ষার্থীর পথের অন্তর্গত ও শেষের তিন ধাপ নির্ব্বাণ-পথ বা মোক্ষমার্গের (বা Path of Salvation or Nirvana) অন্তর্গত। প্রত্যেক ধর্ম্মেই Path of Salvation বা মোক্ষমার্গের উল্লেখ আছে। কিন্তু বৌদ্ধ ধর্ম্মে Path of Nirvana or Salvation) পরিষ্কার রূপে লিখিত আছে, এবং এই পথের কোন ধাপে কি করিয়া সাধন করিয়া যাইতে হইবে, পরিষ্কার রূপে তাহার উল্লেখ আছে। এই গ্রন্থের শেষ অধ্যায়ে Seven Portals অংশে এ বিষয় পরিষ্কাররূপে লিখিত হইয়াছে।

---

## BOUDDHA LAW OF KARMA

According to Buddha, rigid justice rules the world and every cause sown in life bears its harvests of effect in time. The law of universal causation or the law of *karma* rules our destiny. This law asserts that every thought and every action by word, deed or thought will be automatically followed, sooner or later in this life or in any subsequent existence, by its effects in the shape of reward or retribution or by some sort of modification of our conditions, physical, mental or spiritual, in other words, the sequence of cause and effect is inexorable.

It was in the third watch of the night of the enlightenment, that Lord Buddha is said to have seen in a flash, the chain of causation, which gives rise to sufferings. Buddha was meditating and examining the nature of all living beings and asked himself:- 'What is the cause of old age, disease and death ?' He replied to himself, "I know that old age, disease and death are brought about by birth, which is the effect of causes and conditions and it is the outcome of our *karma* in the realm of desire, in the real of form and in the realm of formlessness. Again whence does arise the *karma* of this three realms ? They arise from four fold attachment. Whence does arise this attachment ? Forsooth, from desire. Whence do arise desires ? From sensation and perception. Whence do sensation and perception arise ? From contact.

Whence does contact arise ? From the six organs of sense. Whence does these six organs arise? From birth with name and form. Whence do name and form arise ? From consciousness. Whence does consciousness arise ? It arises from *samskara* ( impression or mental activity). Whence does arise this *samskara* or mental activity ? From *avidya* or ignora nce. This is the famous chain of causation, known as the twelve *nidanas.* This is also called Buddha's 'Pratitya Somutpada', as I have stated in a previous chapter. These twelve *nidanas* of cause and effect in the past and the present are given here in a tabular form :—

(1) *Avidya* or ignorance—In the beginning there was existence, blind and without knowledge and full of ignorance or avidya. From this ignorance arises stirring mental activity which leads to *samskaras.* (But these impressions or *samskaras* are often rather wrong impressions, which lead to sorrow in the end. Ignorance is the root of evil, which leads to errors and sorrow. It is by acquisition of Truth or true knowledge, that a man can be delivered from ignorance and errors, from wrong impressions and sorrow.)

( 2 ) *Samskaras* ( mental activty )—From strirring mental activity arises mental impressions or *samskaras* and from impressions or *samskaras* arises a feeling of awareness or consciousness, knowledge or *vijnana.*

(3) *Vijnana* (knowledge or consciousness). This feeling of consciousness begets organisms that live as individual beings with names and forms.

(4) Birth, name and form—These organisms with names and forms develop six senses or six organs of sensing. (Five senses and the mind).

(5) The six organs of sense ( ষড়ায়তন )—The six organs of sense come in contact with things.

(6) Contact with sense—Contact begets sensation and perception.

(7) Sensation and Perception (বেদনা ও অনুভূতি)—Sensation and Perception create thirst or *trishna* or desire in the individual's mind.

(8) *Trishna* or various desires—Desires create clinging attachment to the objects of desire.

(9) Clinging attachment ( আসক্তি উপাদান )—From attachment arises the will to live continually to get the desired objects continually and the thirst for individualised existence or growth of selfhood with its selfishness. From this will to live arises existence and hence birth or *bhava* or becoming. This will to live produces the growth and continuation of self-hood.

(10) From the will to live or thirst of individualised existence arises birth. Thus self-hood continues in renewed births.

(11) Birth, name and from—From birth, name and form arises old age, disease and death. This renewed birth is the cause of old age, sickness, sorrows and sufferings of earth.

(12) Birth, old age, disease and death ( জরা-মরণ ) are the cause of all our sorrows and sufferings.

The cause of all sorrows lies in the very beginning. It is hidden in the ignorance ( অবিদ্যা ) from which life grows. Remove this ignorance by true knowledge and you destroy the mistaken *samskara* ( or wrong impression ) of our separate individual existance and with it the selfish cravings that arise from it. Buddha recognises that *Avidya* or ignorance is the root of all evil.

In some Buddhist books, the first two ***nidanas*** are omitted. They commence from birth with *avidya*, name and form. They can be mentioned thus :—

(1) Birth, with name and form and full of ignorence or *Avidya*—From birth with name and form arise six organs of sense. ( Five senses and the mind )

(2) The six organs of sense ( ষড়ায়তন )—From the six organs arise *sparsha* ( স্পর্শ ) or contact and action. *Avidya* creates the thirst of feeling and knowing, which leads to action and contact.

(3) Contact ( স্পর্শ ) and action—From contact or action arise sensation (বেদনা) and perception (অনুভূতি).

(4) Sensation and perception :—From sensation and perception arise mental activity, comparison and mental impression or *samskara.*

(5) From *samskara*, mental change or impression, arises knowledge ( বিজ্ঞান ). Knowledge is but the aggregate of impressions.

(6) বিজ্ঞান or knowledge :—From knowledge arises *trishna* or desire to get the object.

(7) Trishna—From *trishna* or desire arises clinging attachment to the objects of desire.

(8) Attachment :—From clinging attachment arises the will to live, to get the objects of desire continually or the thirst for individualised existence. From this attachment arises also the desire of possession of the objects and develops our selfhood and selfishness.

(9) Will to live :—From this will to live arise future existence, birth, name and form.

(10) From birth, with name and form arise old age, sufferings, disease and death.

*Avidya* or ignorance creates the thirst of feeling and knowing, which works as an impetus to our six organs of sense to come in contact with the outward world for acquiring knowledge. Either only *avidya* may be considered the starting point of *nidana*, or birth, name and form with *avidya* may be considered as the starting point of the *nidanas* or again action may be considered as the starting point of nidana.

What is fundamental is the recognition of the principle that nothing occurs in this universe without cause and so long as such and such cause exists, such and such result must follow. If the cause be removed its effect or result will not follow. By this doctrine the problem of evil is solved and its significance may be appreciated at a glance by referring to the table of *nidanas*. The twelve or ten *nidanas* are known as the wheel of causation, which must

continue in perpetual motion unless one or two links or spokes in it can be broken.

The third noble truth of Buddha asserts that links in the chain can be broken. The second noble truth of Buddha asserts that the link of *trishna* is the root-cause of all our sorrows, sufferings and also the cause of our rebirth. The third noble truth asserts that by rooting out our *trishna* and egoism, we can get *nirvana*, peace and salvation from the bondage of desire and despair. How this *trishna*, attachment and egoism can be rooted out is taught in the fourth noble truth. So, salvation can be obtained by destroying the link of *trishna* or desire or link of attachment in the chain of causation, or the link of *avaidya* may be destroyed by acquiring perfect knowledge or divine wisdom. By the acquisition of true knowledge a man can be delivered from ignorance, errors, wrong impressions and wrong *samskaras. Avidya* means ignorance of the divine knowledge and the knowledge of the impermanence of all things of the *maya-realm* or world. The idea of our separate personality is a delusion, a wrong *samskara* and is is created by our ignorance or *avidya*. Our self-hood or personality is a passing phase in us. When we get true knowledge we shall see that our *Atman* is a particle of the Universal Spirit confined in mental body which we call separate personality. It is for the non-realisation of this truth or want of true knowledge, which gives rise to our idea of a separate

personality or the idea of "I" and "Mine", which gives rise to selfishness and *trishna* or individual selfish cravings, that is, our desires for satisfying our individual self. From *trishna* spring attachment to the object of desire and thence the will to live, which is the sole support of life and the cause of rebirth. From this will to live arise birth, old age, disease, death and sufferings of life. According to Lord Buddha, this will to live a mortal life and our various selfish desires and cravings being the root-cause of our sufferings, should be destroyed and thus if one or two links or spokes of the wheel is destroyed, the wheel of causation will then be destroyed and *nirvana* will follow. By removing the cause, we can remove the effect. If one link in the chair is broken, the next will not come and the chain will be broken. Thus a man can break one or two essential links in the chain and so bring this wheel of causation and the state of human existence to rest, as far as he is codcerned. If any person can efface his *samskara* and *trishna* or various selfish desires, then the wheel of causation with this thread of *karma* is broken and then he will not get rebirth in a human form. He may then be promoted to angel-hood in a higher plane for higher evolution. Lord Buddha, when he attained *nirvana* and perceived the cause of rebirth, he is said to have uttered these words :—"I have found out the causes that are the builders of our future human existence

and *I* will never allow them to build it again. *Samaskara* or the mental indelible impressions 'as the result of past action' and "*trishna*" or desire are the real causes of our rebirth and they are the rebuilders of our future human existence. And these two *samaskara* and *trishna* should be effaced to stop rebirth. This *samaskara* or impression is a wrong impression due to ignorance and when it is corrected by true knowledge, the wrong impression disappears.

In the book "*Abhidharma pithaka*", the inner power of *karma* is stated to be the builder of our future human birth. When we do a deed, say—'murder', the act of murder is regarded as the outword form of *karma.* But the *samskara*, the mental modification or change, the mental indelible impression, we derived by such an action, is the real result of the *karma* and this *samskara* will much determine our future. This *samskara*, which means the mental change or the modification of our inner condition in our mental and desire-bodies and the indelible impressions received as the result of an action, determines our future. From *samskara* or impression springs the *trishna.* So, *samaskara* is the source of *trishna* or desire. If we want to afface the link of *trishna* the link of *samskara* also should be effaced by correct and true knowledge.

*Samskara* which means the mental indelible impresion, as the result of past action, is preceded by an action. This *samskara* or mental impression produces knowledge as well as *trishna* or desire.

This desire produces attachment to the desired object. The attachment produces the desire to get that desired object continually or the will to live continually to get the desired object. So, this attachment produces the desire of action to get the object and the desire to get it continually or desire of continued existence which leads to rebirth. So desire and attachment in the end lead to rebirth. Action or contact produces sensation and perception. Sensation and perception produce *samaskara* or impression and from *samaskara* or impression arises desire. So action leads to *samaskara*, *samaskara* to desire, which in the end leads to rebirth and sufferings.

So, it seems the principal links in the chain of causation may be written thus with action as its starting point :—

(1) Action or Contact
|
(2) Sensation and Perception
|
(3) *Samskara* or Mental impression
|
(4) Knowledge and also *Trishna*
|
(5) Attachment to the desired object
|
(6) Desire to get it continually or the will to live continually
|
(7) Rebirth followed by old age, disease, sufferings and death

(8) Six Organs of Sense
|
(9) Again Action or Contact

(1) Action or contact—From action and contact arise sensation and perception.

(2) Sensation and perception :—From sensation add perception arises *samaskara*, mental change or modification or mental indelible impression.

(3) *Samaskara* or mental indelible impression produces knowledge, as well as Trishna or various desires to get the objects. Knowledge is but the aggregate of impressions.

(4) *Trishna* or desire produces attachment to the desired objects.

(5) Attachment to the desired objects produces selfishness and the selfish desire to get the objects continually or the will to live continually to get the desired object.

(6) Will to live continually to get the objects of desire continually produces rebirth.

(7) From rebirth or existence with name and form follows various sufferings, sorrows, old age, disease and death.

(8) From rebirth arise the six organs of sense and (9) From the six organs of sense again arises action or contact. As action leads to selfish desire, which in the end leads to sorrows and sufferings and also rebirth, so we should be careful about our action. As selfish desire and attachment are the causes of our rebirth, we should see that no selfish desire and attachment created in our mind by action or by any other means.

In the chain of causation given above, we find that man suffers as the result of selfish action, selfish

desires and attachment. All selfish evil desires or attachments and all actions performed with selfish desires or motives, bind us by the law of *karma* and brings us back to earth. If an action be performed as an act of duty, without any selfish desire and selfish aim, or if it be done selflessly for the good of others, it will not bind us in any way by the law of *karma* and will not also create selfish desires in our mind.

The Geeta also says, that we can cut the thread of *karma* or destroy its bad effects by rooting out our selfish desire and attachment and while doing any action it should be done as a duty, without any selfish desire, attachment and *"kartritwabhimana"*. In the second and third cantos of the Geeta, Lord Srikrishna asserts that action accompanied by selfish desire, selfish attachment and I-am-ness produces the effect of *karma* or the thread of *karma*. So, He advises Arjuna, that action must not be accompanied by selfish desire, attachment to self or I-am-ness and its motive must not at all be selfish, but that it should be done for the sake of the Lord, that is, for a higher purpose ( Geeta III—9 ).

He advises Arjuna to do all actions, dwelling in union with Divinity, as a sacred duty and it should be performed, without any selfish personal motive or accompanied by any selfish desire, attachment, I-am-ness without desiring even the fruits of one's action by being indifferent to its results. (Gita II. 48) Or the action may be performed selflessly as an

offering to God. By acting thus, he will be free from the thread of action. (Gita V-10)

যোগস্থঃ কুরু কর্ম্মাণি সঙ্গং তক্ত্বা ধনঞ্জয় ।
সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমোভূত্বা সমত্বং যোগ উচ্যতে ॥ গীতা ২॥৪৮

O Dhananjya, perform all actions dwelling in union with the Divine or fixing your mind on Him, do the work as a sacred duty or as an offering to Him, renouncing all selfish desires, attachment, selfish aims and I-am-ness and being balanced evenly in mind regarding its success and failure. ( Gita—II-48 )Such sort of work is worship.

When an action is thus performed without being accompanied by any personal selfish motive, does not producs the ordinary (bad) effect of *Karma* or the (selfish) thread of *Karma* and it does not then in the end, produce any selfish desire in our mind. According to the 'Geeta', all our actions should be performed thus, as a sort of sacred duty without any personal motive, desire, attachment or I-am-ness and they should be done as a sort of offering to the Lord. There should be no taint of I-am-ness or selfishness in all our actions. The idea of yourself as the doer of action should also be renounced. Even the fruit of the action should be offered to God. By following this method of action, we can be free from '*Karma-bandhana*' or the evil effect of *Karma* and it will not produce any selfish desire in our mind in the end. When an action is thus performed it does not produce

any selfish desire in our mind and thus it is turned into inaction.

So, to get ***nirvana*** and stop rebirth in human form, a person should renounce all evil and selfishness in him with all kinds of selfish desires, attachments, selfish aim, I-am-ness and correct tevery wrong or evil *samskara*, that is, the wrong or evil indelible impressions of his selfish evil actions of the past. He must not do any action with selfish motive. We are all often guided by wrong impressions ( ভ্রান্ত সংস্কার ). When we shall be able to correct our ignorance and wrong impressions by the true knowledge, this will disappear. Unless the *samskara* is remved, ***trishna*** will not be easily effaced. The fundamental thing in all these discussions is that our selfish desires, selfishness and I-am-ness of all forms should be effaced to get *nirvana* and to stop rebirth. This also should be practised while doing any kind of action, so that no selfish desire may arise. The idea of our separate personality makes us selfish. It is the root cause of our selfishness and all our selfish derises and cravings. This idea of I-am-ness or separate personality is also according to Buddha, a wrong notion, a wrong *samskara* and we should try to give it up or correct it. When we will acquire perfect knowledge ( পরাজ্ঞান ), it will disappear and we will then know, that we have no separate personality. We are but particles of one *Paramatman* who is slowly guiding us all to perfection. We should try to

correct this wrong impression by acquiring true knowledge. We should try to break the chain of *trishna*, or break the chain of *avidya*, ignorance and wrong impression by effacing *trishna* and by acquiring true knowledge and thus stop rebirth in human form. Buddha's second noble truth also points out this forcibly that our selfish desires and I-am-ness or the idea of our sepatate personality are the root-cause of all our woes and sufferings and also of rebirth. Bnddha's third noble truth also asserts that if we can efface all our selfish desires and I-am-ness, then all our sorrows will end, our rebirth will be stopped and we shall get *nirvana* and peace. This is the solution of the problem of life.

According to some Buddhist philosophers, a man's individuality or personality is mainly an amalgamation of certain properties or qualities, categorised by them under five heads and termed as :—(1) *Rupaskanda* ( name and form ) ( 2 ) *Vedanaskanda* ( sensation) (3) *Samjna skanda* ( সংজ্ঞা-স্কন্দ-অনুভূতি, perception ), ( 4 ) *Samskarakanda* ( mental modifications and impressions as the result of action and ( 5 ) *Vijnanaskanda* ( বিজ্ঞান-স্কন্দ knowledge or consciousness ).

The thoughts and desires we have entertained here and the deeds we have done here determine our future. Their resultants by the inner force of the law of *karma* combine these five things or properties ( *Rupa*, *Vedana*, *Samjna*, *Samskara* and *Vijnana* ) and build up the chain of our individuality or personality.

That is, they build up our mental body, desire-body and physical body and these are the seats of our personality. Thus our separate personality is created and the spirit of man confined within those bodies considers himself a separate entity. If we can destroy our selfish desires and evil *Samskaras* or wrong impressions of selfish actions, and thus efface our selfishness and I-am-ness, then they cannot build our three bodies of lower personality and so, there cannot then be any rebirth in human form. What is essential is that we should eradicate all selfishness, selfish desires, selfish attachments and I-am-ness to get *nirvana*. According toTheosophical books, a man after *nirvana* is promoted to angel-hood and he is removed to a higher plane for his higher evolution. When he has attained *nirvana*, his lower personality with his three lower bodies—the physical body, the desire-body and the mental body fall of and he becomes free from his lower personality. His higher personality is embodied in two other bodies, his causal or intellectual body and his spiritual body (the bliss-body or *anandamaya kosha*) With these two bodies, he is then transferred to a higher plane for higher evolution.

— — —

# OUR BODIES AND OUR SEPARATE PERSONALITY.

From Theosophical books, we find that a man has five bodies, one inside another—(1) Physical body (2) Astral or desire-body (3) Mental body (4) Causal or intellectual body (5) Bliss-body or spiritual body. With death, the physical body drops and a man is generally transferred to the second sphere ( ভুবর্লোক ). Gradually, the astral body disintergates there and a man according to his previous work is then promoted to the (third sphere স্বর্গলোক ). The third sphere is divided into two divisions. A lower and a higher division. After staying according to his previous work in the lower division of the third sphere, the mental body gradually disintegrates and a man if he is then fit for a higher promotion is transferred to the higher division of the third sphere in his causal body. We find in these books that gradually the physical body, the astral body and the mental body drop or disintegrate.

The experiences, *samskaras*, (impressions) and wisdom, we gather by these bodies in these different spheres, are transferred to our causal body ( কারণ-দেহ বা বিজ্ঞানময় কোষ ) which is the depository of our wisdom and the seat of higher intelligence, reason and con-

science. All our desires, hatred and cravings about ourselves are also transferred to the causal body in the form of seeds, from which again before our rebirth, gradually another mental body, astral body and then also a physical body grow.—The astral body and the mental body are the seats of our lower desires and personality or self. The causal body is the seat of our individuality and the depository of all our knowledge. Our personality disappears partially after the disintergation of the bodies. But the individuality remains and with it our previous wisdom and experiences now change into different attributes, faculties, desires, passions etc. in the form of seeds for the growth of another personality. They are the causes of rebirth. If we can destroy all our lower desires, selfish cravings, thirsts, hatred and passions about ourselves thoroughly, then the seeds of desires etc. also disappear and in that case, no mental, astral or physical body can grow and consequently then there will not be any rebirth in a human form with another personality. This is *nirvana*, the annihila tion of our personality or lower self. Even after *nirvana*, our causal body and the spiritual body remain and we are elevated to angel-hood in a higher plane for a higher evolution. Perhaps the causal body drops after *parinirvana*, that is, after a long period of another evolution. Theosophical books cannot say anything about the condition after *pari-nirvana*, most probably, angels, Buddhas, Manus and

other higher beings, after their *parinirvana* are promoted to arch-angel-hood, which is a very higher state, for their further evolution in the sixth and seventh spheres. After their greater evolution, they get *maha-parinirvana.*

---

## আত্মা কতকটা পঞ্চকোষের প্রকৃতির অধীন

"গুটি-পোকা যেমন কোষ নির্ম্মাণ করিয়া তাহাতে আবদ্ধ হয়, আত্মাও তেমনি পঞ্চকোষ মধ্যে আবদ্ধ হয়।" পঞ্চকোষ, যথা:—অন্নময় কোষ, প্রাণময় কোষ, মনোময় কোষ, বিজ্ঞানময় কোষ ও আনন্দময় কোষ। আমাদের এই সকল কোষ বা দেহই ক্ষেত্র এবং ইহাদের যাবতীয় প্রকৃতিকে ক্ষেত্রের প্রকৃতি বলা হয়। "জীবাত্মাই পুরুষ, যিনি এই সব দেহে বা ক্ষেত্রে অবস্থিতি করেন। এই সব দেহই প্রকৃতিজ, জীবাত্মার ইহাতে অর্থাৎ এই প্রকৃতিতে অবস্থিতি-কালে, তাহাকে এই সব দেহের অর্থাৎ দেহের প্রকৃতির অধীন হইয়া কার্য্য করিতে হয়। আত্মা যে পর্য্যন্ত প্রকৃতি-সংযুক্ত না হন, সে পর্য্যন্ত তিনি কতকটা নির্গুণ। কিন্তু এই কোষরূপী দেহে অবস্থিতি-কালে, দেহ বা প্রকৃতির নিয়মে তাঁর বাসনা, প্রবৃত্তি ও অহঙ্কারাদির উদয় হইয়া থাকে। আত্মাতে যে পর্য্যন্ত প্রবৃত্তি বাসনাদি বর্ত্তমান থাকে, আত্মা সে পর্য্যন্ত কোন দেহ আশ্রয় করিয়া ভোগ করিয়া থাকে; তখন সে সর্ব্ব বিষয়ে লিপ্ত, বাসনাদি-সংযুক্ত, ত্রিগুণের মায়ার অধীন বা তাহাতে বদ্ধ থাকে। এই অবস্থায় এক দেহের অন্ত হইলে, পুনরায় ভোগাকাঙ্খাদির জন্য অন্য দেহ ধারন করিতে হয়। সকল আমিত্ব, দ্বেষাকাঙ্খাদির সম্পূর্ণ নির্ব্বাণ হইলে আত্মার মুক্তি হয়; তখন সে পরাজ্ঞানের অধিকারী হয় ও মোক্ষানন্দ অনুভব করে।" —ত্রৈলিঙ্গস্বামী। তখন আর তাহাকে মনুষ্য:দেহ-ধারণ করিতে হয় না।

প্রত্যেক কর্ম্ম হইতে অনুভূতি ও সংস্কারের উৎপত্তি হয়। সংস্কার

অর্থে পূর্ব্বকর্ম্মোৎপন্ন প্রাকৃতিক পরিবর্ত্তন। প্রতি চিন্তা বা কর্ম্ম হইতে আমাদের ভিতরে একটা প্রাকৃতিক বা মানসিক পরিবর্ত্তন ও একটা অনুভূতির ছাপ মনে লাগিয়া যায় (যাহাকে ইংরেজীতে Impression বলে); ইহাকেই সংস্কার বা ধারণা বলে। ইহা হইতেই বাসনার উৎপত্তি। প্রতি চিন্তা ও কর্ম্ম দ্বারাই আমাদের ভিতরের প্রকৃতির কিছু কিছু পরিবর্ত্তন হয়; তদনুসারে আমাদের ভবিষ্য জন্মাদির ভগবন্নিয়মাধীন ব্যবস্থা (বা destiny) প্রস্তুত হয়। এই সব ব্যবস্থা যদিও আমাদের পূর্ব্ব-কর্ম্মফল অনুসারেই হয় বটে, তবু এইরূপ ব্যবস্থিত হয় যাহাতে আমাদের বিবিধ দোষের সংশোধন এবং নানা গুণের বিকাশ ও বৃদ্ধির সহায়তা হয় কিংবা যাহাতে আমাদের ভিতরের শক্তি ও পুরুষকার জাগ্রত হয়। এই সব কারণে আমাদের এরূপ ভাবে চলিতে হইবে, যাহাতে আমাদের তৃষ্ণা ও আমিত্বের ত্যাগ হয়, ও এরূপ নিষ্কামভাবে কর্ম্ম করিতে হইবে, যাহাতে কর্ম্মোৎপন্ন গুণ দ্বারা আমাদের বন্ধন ও অনিষ্ট না হইয়া ইষ্ট হয় অর্থাৎ আধ্যাত্মিক উন্নতি হয়। স্বার্থ-কামনায় চালিত হইয়া কর্ম্ম করিলেই আমাদের স্বার্থকামনার বৃদ্ধি হয় ও তার ফলে কর্ম্ম-বন্ধন হয়। গীতার উপদেশ-মত সঙ্গ ত্যাগ করিয়া নিষ্কামভাবে বিশ্ব-মঙ্গলার্থে কর্ম্ম করিলে তাহাতে আর স্বার্থ-কামনা উৎপন্ন হয় না ও আধ্যাত্মিক উন্নতি হয়।

---

## ত্রিগুণময়ী মায়ার কর্ত্তৃত্ব ও ইহার নিবৃত্তির উপায়

এসংসারে শ্রীভগবান ত্রিগুণময়ী মায়াদ্বারা জীবগণকে ভ্রাম্যমাণ করিয়া তাহাদের কর্ম্মানুসারে ফল দিয়া, ধীরে ধীরে তাহাদের ক্রমোন্নতির বিধান করিয়া কোন মহা উদ্দেশ্য বা পূর্ণতার দিকে লইয়া যাইতেছেন। (গীতা ১৮অঃ৬১) জীবগণ তাহাদের আসক্তি ও দ্বেষাকাঙ্খাদি বশতঃ ত্রিগুণাত্মক মায়ার অধীন হইয়া, সদা এই প্রাকৃতিক ত্রিগুণ দ্বারা চালিত হইতেছে, অথচ ভ্রম বশতঃ মনে করিতেছে তাহারাই কর্ত্তা, কিন্তু প্রকৃতপক্ষে এই ত্রিগুণই তাহাদর উপর কর্ত্তৃত্ব করিয়া, তাহাদের ইচ্ছা দ্বেষ উৎপন্ন করিয়া তাহাদিগকে চালিত করিতেছে।

হয় প্রাকৃতিক ত্রিগুণে সর্ব্বকার্য্য সম্পাদন।
আমি কর্ত্তা ভাবেন মনে অহঙ্কারী মূঢ়জন॥ (গীতা ৩৪অঃ।২৭)
উভয় অনাদি জান, প্রকৃতি পুরুষ আর।
প্রকৃতি-সম্ভূত সব জানিবে গুণ-বিকার॥ (গীতা ১৩অঃ।২০)
কার্য্য-কারণ-কর্ত্তৃত্বে প্রকৃতিকে হেতু কহে।
সুখ-দুঃখ-ভোগ হেতু পুরুষ—প্রকৃতি নহে॥ (গীতা ১৩অঃ।২১)
হইয়া প্রকৃতিস্থিত, পুরুষ প্রকৃতিজাত ভুঞ্জে গুণাগুণ।
এই গুণাসক্তি পার্থ, অসৎ-সৎ-যোনিতে জনম-কারণ॥
(গীতা ১৩অঃ।২২)

ক্রিয়মাণ কর্ম্ম সব সর্ব্বথা প্রকৃতি-কৃত।
যে দেখে, সে জীবাত্মাকে অকর্ত্তা দেখে সর্ব্বতঃ॥
(গীতা ১৪।৩০)

গীতার এই সব শ্লোকে শ্রীভগবান বলিয়াছেন—এ জগতে প্রাকৃতিক ত্রিগুণ দ্বারা সর্ব্বকার্য্য সম্পাদিত হইতেছে ; পুরুষ বা আত্মা এসব কর্ম্মে প্রকৃত পক্ষে কর্ত্তা নহে, সে ভোক্তা মাত্র। সে গুণাসক্তি বশতঃ বিভিন্ন যোনিতে জন্ম গ্রহণ করে বা দেহ ধারণ করে এবং দেহের (বা কোষাদির) প্রকৃতিকে আশ্রয় করিয়া প্রকৃতিজাত গুণাগুণ ভোগ করে।

এই জগৎ যেন দুই ভাব দ্বারা সংগঠিত। জীব-ভাব আর গুণময়ী প্রকৃতি—এই দুয়ের সংযোগে জগতের লীলা চলিতেছে। যেখানেই জীব-ভাব আছে, সেখানেই গুণময়ী প্রকৃতিও আছে। জীবাত্মাই পুরুষ, প্রকৃতিকে আশ্রয় করিয়া জীব-ভাবে প্রকৃতিজাত গুণাদি ও সুখদুঃখাদি ভোগ করিয়া থাকেন। জীবাত্মা ভোক্তা, দ্রষ্টা, অনুমন্তা ও কতকটা অকর্ত্তা ; কর্তৃত্ব প্রকৃতির বা প্রকৃতিজাত তিন গুণের। জীবাত্মাতে যে পর্য্যন্ত প্রবৃত্তি, বাসনা, আসক্তি আদি বর্ত্তমান থাকে, সে পর্য্যন্ত তিনি কোন না কোন দেহ আশ্রয় করিয়া ভোগ করিয়া থাকেন। তখন তিনি সর্ব্ব বিষয়ে লিপ্ত, আসক্তি-তৃষ্ণাদি-সংযুক্ত ত্রিগুণের মায়ার অধীন বা বদ্ধ।

ভূতগ্রামমিমং কৃৎস্নমবশং প্রকৃতের্ব্বশাৎ। ( গীতা ৯অঃ।৮ )

( অর্থাৎ ) প্রকৃতিবশে অবশ অখিল ভূত-সংসার।

নাহি পৃথিবীতে, স্বর্গে দেবগণে কদাচন।

প্রকৃতিজ এই তিনগুণ-মুক্ত যেই জন ॥ ( গীতা ১৮।৪০ )

জীবগণ প্রাকৃতিক তিন গুণে মুগ্ধ ও আসক্ত হইয়া, সেই গুণানুসারে চালিত হইয়া কর্ম্ম করিয়া থাকে। ভগবৎ ব্যবস্থানুসারে এই ত্রিগুণময়ী মায়া আমাদের উপর কর্ত্তৃত্ব করিয়া নানা ঘটনাচক্রে ফেলিয়া আমাদের মনে রাগদ্বেষাদি উৎপন্ন করিয়া, নানা ভাবে আমাদিগকে চালিত করিতেছে, অথচ আমরা ভ্রম বশতঃ নিজদিগকে কর্ত্তা মনে করিতেছি।

